দগ্ধ করে লঙ্কা পুরী দশগ্রীবে বধ।
রাক্ষসের দর্পচূর্ণ শিষ্টের সম্পদ্ ॥
শুনিয়া সুর্যের হল সাতান্তিক ভয়।
অঙ্গীকার করিলেন হইব উদয় ॥
অরুণ সারথি করে রথের সাজন।
সপ্ত অশ্ব সাজিলে হইল সম্মোহন ॥
আর হল ত্বরিত পাণ্ডবের ঊর্ধ্বগতি ॥
উদয় পশ্চিমে হল উড়ুগ্রহপতি ॥
তা দেখিয়া লাউসেন আনন্দে তরল।
জীয়াইল যাত্রীগণে দিয়া পুষ্পজল ॥
পশ্চিম উদয় দেশে পুলকিত সবে।
হরিহরে সাক্ষী সেন রাখিলেন তবে ॥
পুণ্য কর্ম করে লোক পেয়ে পুণ্য দিন
কলুষ নিধন হতে কলির মলিন ॥
গোমতী গঙ্গার তীরে গোলোক হইল
জপ ভঙ্গ মুনিগণে যতনে করিল ॥
রামকথা কৃষ্ণকথা রসের তরঙ্গ।
পুরাণ ভারত পাঠে পুলকিত অঙ্গ ॥
কেহ বা গোদান করে কাঞ্চন বিমান।
কেহ সেবে রাধাকৃষ্ণ কেহ সেবে রাম ॥
জলে বস্যা কেহ দেয় জয় জয় ধ্বনি।
শতদলে সেবে কেহ শঙ্কর ভবানী ॥
নারদ বাজায় বীণা নৃত্যে দিলা মন।
জয় জয় রাম কৃষ্ণ জয় জনার্দন ॥
জুড়াইল যোগে যাগে জগৎ সংসার।
উদয় দেখিয়া কত পাপীর উদ্ধার ॥
গৃহিণী উঠিয়া সব গৃহচর্চা করে।
কৃষক চলিল ক্ষেতে কুল অনুসারে ॥
গৌড়ে বসে দেখেন গৌড়ের অধিপতি।
দান ধ্যান করে রাজা পুণ্য পথে মতি ॥

এইখানে বিশ্রাম করুন ধর্মরাজ।
যে গায় গাওয়ায় যেবা সিদ্ধ হয় কাজ॥
দ্বিজ শ্রীমানিক ভনে দেবতার বরে।
করিলে শ্রবণ কলিকলুষ নিহরে॥
হরি হরি বন্ধুজন বল একবার।
সত্য বুঝি নিত্য নয় অনিত্য সংসার॥২৮২॥

জাগরণ পালা সমাপ্ত॥

একমনে এই কথা শ্রবণ যদি করে।
বিমানে চাপিয়া যায় বৈকুণ্ঠ নগরে॥
দক্ষিণান্ত করে দিল বিসর্জন ঘটে।
হইল নিদান বড় হাকণ্ডের তটে॥
ব্যালিশ বাজনা বাজে বীণা সানি শঙ্খ।
তম্বুরা তেঘাই বাজে তেওড়া তুবঙ্ক॥
নায় তোলে লাউসেন নিশান পতাকা।
ধবল বর্ণের সিংহাসন ধর্মের পাদুকা॥
মানিক যুগল তুলে মুকুতার হাঁড়ি।
দেশে যাব বলিয়া হইল দড়বড়ি॥
নৌকায় চাপিল সভে নিরঞ্জন স্মরি।
তূর্ণগতি নাবিক তরঙ্গে বায় তরী॥
পাছু করে হাকণ্ড পবনগতি যায়।
শঙ্করভবানী রেখে সেতুবন্ধ পায়॥
নীলাচলে দেখে নীল পতাকা নিশান।
শ্রীমন্দির উপরে শ্রীযুত ধ্বজা খান॥
হরিচক্র দেখিয়া হরিষ মনে মন।
প্রভুকে প্রণতি করে পায় উদ্দীপন॥
ব্রজের আভায় গুপ্ত বৃন্দাবন বলে।
দেখিল দ্বিভুজ কৃষ্ণ কদম্বের তলে॥
বুঝায় বড়াই বুড়ী বচন বিহিত।
দানছলে রঙ্গরস রাধার সহিত॥

চৌদিকে গোপিনীগণ পসরা মাথায়।
ঊর্ধ্ববাহু হয়্যা নাচে উলসিত কায়॥
নায় হতে লাউসেন নিরীক্ষণ করে।
দণ্ডবতে কৃতাঞ্জলি দক্ষিণ অম্বরে॥
বাহ বাহ বলিয়া সঘনে পড়ে সাড়া।
পার হয়্যা মহেন্দ্র মোসল মুনি পাড়া॥
দানখণ্ড তপোবন দক্ষিণে রহিল।
তথায় কপিল মুনি তপস্যা করিল॥
সাগর রাজার ষাটি সহস্র কুমার।
কপিলের কোপানলে হল ছারখার॥
তূর্ণগতি নাবিক তরঙ্গে তরী বায়।
কমলা কাবেরী দিয়া কুশদ্বীপ পায়॥
কুশদ্বীপে দেখিল নৃসিংহ অবতার।
হিরণ্যকশিপু ঘোর দনুজসংহার॥
এড়ায় অমলা নদী অশোক সুচারু।
দক্ষিণে পাণ্ডুর বন দেখে দিব্য তরু॥
পাঁচ ভাই পাণ্ডব পাণ্ডুর নদী কূলে।
করিলেন কৃষ্ণসেবা কমলের ফুলে॥
অনিদয়া উড়্যা পুর অপাঙ্গ এড়ায়।
দূরে হতে গগন দেউল দেখা যায়॥
বিরাজ করেন তায় কৃষ্ণ বলরাম।
স্বয়ম্ভাবে সখা সঙ্গে সুবল শ্রীদাম॥
প্রণাম করিল সেন প্রণতি বিস্তর।
পার হল শিলানদী প্রিয়ঙ্ক ডুষ্কর॥
বাম দিকে রহিল বিমলা তারাবতী।
সংকেতমাধব দিয়া পায় সরস্বতী॥
সমুচিত সামুলা কহেন লাউসেনে।
ষোলতীর্থের ফল পিতামাতার চরণে॥
বন্দী দিয়া আইলে গৌড়ে বিধির ঘটন।
তাঁদের উদ্ধার আগে এই নিবেদন॥

মাসির মহতী ভাষা মনে বুঝে দড় ।
নিকেতন লাগিয়া লাউসেন চলে গৌড় ॥
পার হয়্যা নানা গ্রাম পাইল ভৈরবী ।
দ্বিজ শ্রীমানিক ভনে পরাৎপর ভাবি ॥২৮৩॥

লয়্যাছিল বাদ্য ভাণ্ড তাতে দিল কাটি ।
কোলাহলে কেঁপে গেল গৌড়ের মাটি ॥
ধর্ম জয় ধর্ম জয় সঘনে ঘোষণা ।
কৌতুক দেখিতে ধায় কত শত জনা ॥
সহর ভাঙিয়া এল শুনে উচ্চরোল ।
সেনের দেখিয়া রূপ সবাই বিভোল ॥
কেহ বলে কামদেব কৃষ্ণের কুমার ।
আনে বলে দ্বিতীয় অর্জুন অবতার ॥
কারাগারে কর্পূর মায়ের কাছে ছিল ।
ধর্ম জয় ধ্বনি শুনে ধায়াধাই এল ॥
দণ্ডবৎ করিল দাদার দুটি পায় ।
কোলে করে লাউসেন কুশল শুধায় ॥
নিবেদয়ে কর্পূর যুগল হাত বুকে ।
তোমার কুশল আগে কহিবে আমাকে ॥
লাউসেন কয় ভাই করে নবখণ্ড ।
ত্রিকাটা উপরে কেটে দিয়াছিনু মুণ্ড ॥
তবে ধর্ম সদয় হলেন সাত মনে ।
পশ্চিম উদয় হল শনিবার দিনে ॥
আনন্দে কর্পূর নাচে ঊর্ধ্ব করে হাত ।
আজি হল আমাদের দুর্নিশি প্রভাত ॥
বিমাতা বচনে রাম গেলা বনবাস ।
কৌশল্যা আকুল এথা ভাবিয়া হুতাশ ॥
তেমতি মায়ের হল দুঃখ অবিসার ।
দেখা কর্য়া তবে যাবে রাজার দরবার ॥

কহিল এতেক কথা কর্পূর পাতর।
সমুচিত বুঝিল দুর্লভ সদাগর॥
ধবল ধর্মের ঘট ধবল পাদুকা।
চাঁদমালা ধবল কুসুম তায় ঢাকা॥
মাথায় করিয়া সেন মৌন গতি যায়।
সামুলা আমিনি শ্বেত চামর ঢুলায়॥
শঙ্খ ঘণ্টা ঘন ঘোর জয় জয় করে।
প্রণমে পরমানন্দে পায় কারাগারে॥
প্রণাম করিল সেন মায়ের চরণে।
আশ্বাস করিল রঞ্জা আশিস বচনে॥
জীবন পাইল রঞ্জা জুড়াইল হিয়ে।
চিত্তের সন্তোষ পাইল চাঁদমুখ চেয়ে॥
বুকে করা্যা বৈনসে বদনে চুম্ব খায়।
সাত মনে সুধামুখী কুশল শুধায়॥
লাউসেন কয় মাগো করা্যা নবখণ্ড।
ত্রিকাটা উপরে কেট্যা দিয়াছিল মুণ্ড॥
তবে বিশেষ ধর্মরাজ হলেন সদয়।
শনিবার শুভদিনে পশ্চিম উদয়॥
এই কথা মহামদ দরবারে শুনিল।
পশ্চিম উদয় দিয়া লাউসেন এল॥
বলে যেন বজ্রাঘাত পড়িল মাথায়।
অধোমুখ করিতে অশেষ বুদ্ধি পায়॥
বিদায় রাজার কাছে বলে যাই বাসা।
চলিল কেবল মনে শ্রীকৃষ্ণ ভরসা॥
ইন্দ্রজাল কোটালে চলিল আট জন।
বিহিত চোরের বলে বিপাক বন্ধন॥
পথে যেতে পাঁচমত প্রবন্ধ সুচায়।
কারাগারে উপনীত কর্পূর তলায়॥
কোটালে কহিল ডেকে ক্রোধে হুতাশন।
দুষ্টের দমন দিবি দুর্জয় বন্ধন॥

এত শুনে ইন্দ্রজাল অরুণ লোচনে।
ধর ধর করিয়া ধরিল লাউসেনে॥
লাথালোথা চড় চাপড় মারে ধাকাধোকা।
পাঁচ খান হয়্যা গেল মাথার পটুকা॥
উত্তরীয় বসনে বান্ধিল পাছু মোড়া।
বুকে মারে বিপর্যয় বন্দুকের হুড়া॥
নত হয়্যা লাউসেন ঘুরে পরে ঠায়।
কর্পূর কাতর হয়ে কান্দে উভুরায়॥
মাহুদ্যার চরণে পড়িল রঞ্জাবতী।
বিনয় বচনে করে বিস্তর বিনতি॥
ভুবনে বান্ধব নাই ভাগিনার সম।
অশেষ অপরাধ দাদা এইবার ক্ষম॥
লাউসেন নিয়ত তোমার খায় স্তন।
প্রতিকূল না হবে না কর নিদারুণ॥
ভালবাস ভগ্নীকে ভাগিনার মুখ চাও।
নয় তবে ভাই রে আমার মাথা খাও॥
তবে কয় মহামদ কেবা তোর ভাই।
হেতা হতে দূর হবি আপদ বালাই॥
কার ভাগিনা কৃষ্ণ জানে কাল এথা কালী।
বলিদান দিয়া আজি পূজিব বাশুলী॥
এতেক কহিয়া চলে লয়্যা লাউসেনে।
রোদন করেন রঞ্জা অঝোর নয়নে॥
যেন কেহ কার প্রাণ কেড়্যা লয়্যা যায়।
এমনি আকুলপ্রাণ অবনী লোটায়॥
দরবারে বসেছে রাজা দক্ষিণ মহলে।
লাউসেনে দাখিল করিল হেন কালে॥
সভায় পুরাণ পড়ে পাঠক ব্রাহ্মণ।
বিমাতা বিবাদ ধ্রুব গেলা বন॥
কভু না খণ্ডন যায় কপালের লেখা।
করিল কঠোর তপ কৃষ্ণ দিলা দেখা॥

এক মন হয়্যা রাজা শুনে এই কথা।
লয় হয়্যা লাউসেন লুটায় মাথা॥
প্রণাম পিতার পায় প্রণতি বিস্তর।
সভাজনে সম্ভাষিলা সভার ভিতর॥
সেনে দেখ্যা সুখোচিত সভাকার মনে।
আদর করিয়া রাজা বসায় আসনে॥
বিমুক্ত করিল আগে বন্ধন দারুণ।
তা দেখিয়া মহামদ জ্বলন্ত আগুন॥
বৃদ্ধ হলে বুদ্ধি যায় বিশেষে বর্বর।
না হইলে লাউসেনে এতেক আদর॥
সিঁদালের সনে যার মৈত্রতা সদাই।
তার ঠাঞি সত্য নাই মিথ্যার মরাই॥
বন্দী দিয়া পিতা মাতা অপ্রত্যয় মূল।
ধর্মপূজা হেতু গেল হাকণ্ডের কূল॥
কোথা বা ধর্মের পূজা কোথা বা হাকণ্ড।
ঘরে বস্যা ছিল বেটা এমন পাষণ্ড॥
অর্জুন অজ্ঞাতবাসে বিরাটের গৃহে।
যেন রূপে স্ত্রীবেশে স্ত্রীগণ সঙ্গে রহে॥
তেমনি স্ত্রীয়ের বেশে গুপ্ত ভাবে ছিল।
মা বাপ করিতে চুরি গৌড়ভূমি আল্য॥
চোরের অশেষ মায়া চায়্যা লোক বশ।
দিবসে ডাকাতি করে দুরন্ত সাহস॥
কারাগারে মায়ে পোয়ে ঐ সব কথা।
স্বকর্ণে শুন্যাচি আমি সঞ্চয় বারতা॥
চুরি কর্যা যদি লয়্যা যেত দেশান্তর।
দোষভাগী হত তবে মাহুত্যা পাতর॥
হুজুর দরবারেতে হুকুম তোমার।
কারাগারে দিয়া রাখি করি তিরস্কার॥
মিথ্যা বাক্য মনে বুঝ্যা মহীপাল কয়।
ভাগিনার সহিত বিবাদ ভাল নয়॥

যে কহি বিহিত শুন বচন বিসার।
এক বার মনে কর কৃষ্ণ অবতার॥
দৈত্যারি লভিলা জন্ম দৈবকীজঠরে।
কংস রাজা ধ্বংস হল এই অবতারে॥
তখন নৃপতি তবে লাউসেনে কয়।
কোন্ দিনে দিলে বাছা পশ্চিম উদয়॥
কঠোর করিলে কত কত পাইলে দুখ।
মরি আহা মলিন হয়্যাচে চান্দমুখ॥
সেন কয় সত্য রাজা শুন নিবেদন।
পশ্চিম উদয় হল্য শনিবার দিন॥
কঠোর কর্য্যাচি তার পরিসীমা নাই।
অনুকূল না হলেন অনাদ্য গোসাঞি॥
দক্ষিণ ঈশানে মাসি জেলে দিল দণ্ড।
নিয়ম করিনু সেবা শেষে নবখণ্ড॥
মাথা কেটে দিয়াছিনু তেকাঠ উপর।
তবে প্রভু পশ্চিম উদয় দিলা বর॥
এত শুন্যা মাহুদ্যা মন্ত্রণা করে হাসে।
এমন পাগল খুঁজে পেতে নাই বিশ্বে॥
শুন শুন সভাজন সবিহিত বাণী।
আজি হল লাউসেন অবতার কলি॥
যে সব কহিল মিথ্যা কিছু সত্য নয়।
আছে কে পাগল ইথে যাবেক প্রত্যয়॥
কদাচিত বিস্ফোটক হয় যদি গায়।
মরণ অবধি তার চিহ্ন নাহি যায়॥
নবখণ্ড কর্য্যা যদি কাট্যাছিল মাথা।
তবে কেন ভিন্ন শোভা চিহ্ন গেল কোথা॥
এতেক মাহুদ্যা যদি কহিল সভায়।
চমকিত লাউসেন চারি পানে চায়॥
ধ্যান করে একমনে ধর্ম্মের চরণ।
নবখণ্ডে ভিন্ন চিহ্নে দেখে সর্বজন॥

ধন্য বলে লাউসেন ধর্মের কিঙ্কর।
আনে বলে অবতার অবনী ভিতর॥
বিনয় বচনে রাজা বলে বারেবার।
স্বরূপ নারান সখা আছেন তোমার॥
পশ্চিম উদয় দিলে রাখিলে খিয়াতি।
প্রকাশ করিলে পূজা পূর্ণ বারমতি॥
পুনশ্চ মহামদ পাতিল নাবড়ি।
কি করিলে রাজার মনের হয় ডেড়ি॥
অধোমুখ করিতে অশেষ বুদ্ধি পায়।
দ্বিজ শ্রীমানিক ভনে সখা বাঁকুড়ারায়॥২৮৪॥

মন দিবে মহারাজা মধুর বচনে।
ভাল ছাড়া মন্দ নাই ভাগিনার মনে॥
তুমি বল লাউসেন সত্যবাদী হয়।
আমি বলি যত কিছু মিথ্যা সব কয়॥
বাল্মীকি বশিষ্ঠ ভৃগু ব্যাস আদি মুনি।
পরাশর পুলস্ত্য পুরাণে নাম শুনি॥
কঠোর তপস্যা করে কালাসন্ন দেহ।
পশ্চিম উদয় দিতে পারে নাই কেহ॥
লাউসেন পশ্চিম উদয় দিয়া এল।
তবে সত্য মিথ্যা নয় তুমি যদি বল॥
নৃপ কয় নয়নে দেখেছি নিরুপম।
মহামদ কয় তবে হয়েছিল ভ্রম॥
প্রহ্লাদ কুমার আছে পশ্চিম বাজারে।
পুরাণ পড়িয়া থাকে প্রতি শনিবারে॥
আকাশে আকার উঠে অগ্নির শি[illegible]।
দিবস হইল হেন ভ্রম হয় দেখা॥
সন্দেহ সকল যায় সাক্ষী দিলে মানি।
ভুলে গেল ভূপতি ভণ্ডের কথা শুনি॥

সেন কন সত্য ধর্ম অসত্য বিপক্ষি।
হরিহর বাইতি ইহার হয় সাক্ষী॥
দক্ষিণ দুয়ারে দিত দ্বিসন্ধ্যা ধূমল।
পশ্চিম উদয় হল হাকণ্ডের কূল॥
তখন মাহুদ্যা কয় তবে হল ভাল।
এক বৎসরের দ্বন্দ্ব এক দিনে গেল॥
রাজা কয় সাক্ষী যদি আছে হরিহর।
আনায় এখন পাত্র শুনি অবান্তর॥
পাত্র কয় পৃথ্বীনাথ পড়ে গেল মনে।
বাইতির বাপের শ্রাদ্ধ বুধবার দিনে॥
প্রভাতে উঠিয়া গেছে বাইতির বাড়ী।
দেখা করে দিয়া গেছে খাজনার কড়ি॥
যাতায়াতে গত দিবা যে কালে দুপর।
প্রভাতে বুঝিব কালি ফিরে আল্যে ঘর।
লাউসেনে বন্দী আজি রাখ কারাগারে।
যা হয় হবেক কালি হুজুর দরবারে॥
এত কয়া উঠে গেল আনন্দে তখন।
রাজার ভাণ্ডারে গিয়া দিল দরশন॥
শ্রীকৃষ্ণচরণে মন চিত্তের কৌতুক।
বাইতি বেটার আগে বন্দি করি মুখ॥
ধনে হতে ধর্ম হয় ধনে হতে যশ।
বস্তু দিয়া ব্রহ্মাকে করিতে পারি বশ॥
কুলহীন কেবল কুলীন হয় ধনে।
আপদ্ উদ্ধার হয় ধনের অর্জনে॥
দুশত লইল টাকা দ্বাদশ মোহর।
করধা হইয়া আল্য বাইতির ঘর॥
হরিহর ঘরে বস্যা হরিগুণ গায়।
পাত্র মহামদ আল্য দেখিবারে পায়॥
সন্ত্রমে উঠিয়া কৈল সম্ভাষ বিনতি।
কোথাকে করেচ যাত্রা কহ মহামতি॥

মহামদ কয় ভাই আছে মনস্কাম।
হাকণ্ড হইতে কবে আল্যে নিজধাম ॥
ধনে হতে ধর্ম নাই ধনে হতে ঝাকা।
দ্বাদশ মোহর নেয় দুই শত টাকা ॥
জিজ্ঞাসিব যখন নৃপতি সত্য চয়।
এই কয় দেখি নাই পশ্চিম উদয় ॥
মহৎ আমার থাকে মিথ্যা সাক্ষী দিলে।
গজমণি মুকুতা হার পরাইব গলে ॥
যত কাল গৌড়ে থাকিবে তোর বংশ।
পালন করিব আমি কর‍্যা নিজ অংশ ॥
ধন পেয়্যা হরিহর ধর্মপথ ছাড়ে।
মিথ্যা সাক্ষী দিব বলে রাজার নিয়ড়ে ॥
সত্য সত্য ব্রহ্ম সত্য বলে সুনিশ্চয়।
সত্যহীন হইলে পঞ্চম পাপ হয় ॥
এখন হইল তুষ্ট মাহুত্যা পাতর।
ফিরে এসে বসে পুন দরবার ভিতর ॥ অত্র ভনিতা ॥২৮৫॥

কোটালে কহিল ডেক্যা কর এই কাজ।
হরিহর বাইতিকে আনিবে সভা মাঝ ॥
আজ্ঞায় কোটাল ধায় অনিলগমন।
বাইতির ভবনে গিয়া দিল দরশন ॥
তলপ রাজার তোকে তূর্ণগতি আয়।
বিলম্ব হইলে পরে বিরূপ হব রায় ॥
হরিহর কয় ভাই হবে সাবধান।
এক লক্ষ নিয়ম কর‍্যাচি হরিনাম ॥
শেষ নাম সাঙ্গ হগু সাক্ষীর হর্জুত।
দুয়ারে কোটাল বসে যেন যমদূত ॥
বাইতির বনিতা তার আখ্যান বিমলা।
সত্যবতী যুবতী নৌতন চন্দ্রকলা ॥

সুবর্ণ গর্গরি লয়্যা সুবেশা সুন্দর।
জল আনিবারে গেল জয় সরোবর॥
মিথ্যা সাক্ষী হরিহর দিবেক অচল।
স্বর্গ তেজে সপ্তম পুরুষ বিকল॥
জয় সরোবর ঘাটে আকুল জীবন।
উচ্চৈঃস্বরে ক্রন্দন করয়ে সাত জন॥
কেহ বলে হায় হায় কি হল প্রলয়।
স্বর্গ তেজে সপ্তম পাতলি যেতে হয়॥
কেহ কেহ কয় কৃষ্ণ নিদারুণ হলে।
সকল সফল ইবে বিফল করিলে॥
বিমলা তা দেখে কয় বিনয়বচন।
কহ সবে কেন কান্দ কিসের কারণ॥
বিনয় বিস্তর বলে বুকে দিয়া হাত।
নরক লইতে চায় তোর প্রাণনাথ॥
তুমি বাছা পুণ্যবতী ধর্মপরায়ণা।
স্বর্গ যাই যগুপি স্বামীকে কর মানা॥
তুমি মন দিলে হয় তবে ত নিস্তার।
ভগীরথ কৈল যেন কুলের উদ্ধার॥
ধনলোভে মিথ্যা সাক্ষী দেয় মূঢ়মতি।
সপ্তম পুরুষ তরে যায় অধোগতি॥
বচন বলিল যেন পদ্মের পীযূষ।
এই দেখ বর্তমান সপ্তম পুরুষ॥
পরিচয় দিয়া তারা পায় যথাস্থান।
বিমলা শ্বশুরকুলে করিল প্রণাম॥
সোনার গর্গরি তবে ভাসায়ে কমলে।
আলয় প্রবেশে রামা আউদড় চুলে॥
পড়িল পতির পায় প্রাণ নাহি বান্ধে।
কি হল কি হল বলে উচ্চৈঃস্বরে কান্দে॥
সুবিহিত শুন নাথ সবিনয় বাণী।
কি ছার ধনের লেগে ধর্মে দিবে কালী॥

ধন কড়ি মানমাত্রা বিকল সকল।
সপ্তম পুরুষ আজি যান রসাতল ॥
স্বর্গবাস ত্যাজে তারা সবিকল সভে।
মিথ্যা সাক্ষী দিয় নাই মনস্তাপ পাবে ॥
হেলন করিলে সত্য সবংশে বিনাশ।
চৌরাশি নরক কুণ্ডে করিবে নিবাস ॥
মিথ্যা কৈল যুধিষ্ঠির মাধবের বোলে।
অশ্বত্থামা পড়িল প্রথম রণস্থলে ॥
যে কালে হইল স্বর্গসভায় গমন।
কৃষ্ণ তাকে করালেন নরক দরশন ॥
মিথ্যা হতে মুক্তি নাঞি মনে বুঝ্যা দেখ।
ধন ধরা ধার্য নয় ধর্মপথ রেখ ॥
ধন হেতু ধিক্কার দেহজ ধ্বংস হল।
শতকোটি সোনা রেখে সন্তাপন হল ॥
পরিণাম পরদ্রোহীর পার নাঞি।
সত্য কথা কহিলে কলুষ সর্ব ঠাঞি ॥
পরহিত করিলে পরমপদ পায়।
অন্তকালে উদ্ধার করেন কৃষ্ণরায় ॥
হরিহর কয় তবে হরিমুখী শুন।
অর্থ বিনা পুরুষের অসার জীবন ॥
হার দিব হয়গ্রীবে হাতে হেমচুড়ী।
পরিবে পরম সুখে পট্টময় শাড়ী ॥
বনিতার বচন বাইতি নাঞি মানে।
মিথ্যা সাক্ষী দিতে যায় ধনের কারণে ॥
চমৎকার ত্রিভুবন চঞ্চল বাসুকি।
মলিন হইল সূর্য মহোৎপাত দেখি ॥
বিভোল হয়েছি বলে বাইতির মন।
রাজার দরবারে গিয়া দিল দরশন ॥ অত্র ভনিতা ॥২৮৬॥

ধরণী উপরে রাজা ধর্ম অবতার ।
হরিহর জুহার করিল তিনবার ॥
রাজা কয় হরিহরে হবে সাবধান ।
একবার মনে কর আগম পুরাণ ॥
জেন্যা যদি মিথ্যা সাক্ষী দেই যেই জন ।
না পায় নির্বাণ পদ নরকে গমন ॥
উভয় বিরুদ্ধ হয় ইহ পরকাল ।
সপ্তম পুরুষ যায় সপ্তম পাতাল ॥
সত্য সাক্ষী দেয় যদি সর্বত্র কল্যাণ ।
অন্তকালে আপনি সারথি ভগবান ॥
এত শুনে হরিহর ভাবে মনে মন ।
ধর্মের করুণা হইতে ধন বড় ধন ॥
মিথ্যা সাক্ষী দিব আমি ধনের কারণে ।
তবে বৈকুণ্ঠে বসিয়া ধর্ম জানিল: ধিয়ানে ॥
সারদাকে সত্বর কহেন ডেক্যা ভাষ ।
ব: রদিনে বারমতি পূজার প্রকাশ ॥
পূর্ণ হয় পশ্চিম উদয় কলিকালে ।
বাইতি হরিহর তায় মিথ্যা সাক্ষী বলে ॥
তুমি তার জিহ্বায় হইবে অধিষ্ঠান ।
সত্য সাক্ষী দিতে থাকে আমার সম্মান ॥
না হলে ধর্মের নামে রহিল কলঙ্ক ।
অখিল ভাবিলে হয় অশেষ আতঙ্ক ॥
শুন্যা এত সরস্বতী সত্বর পয়ান ।
বাইতির জিহ্বায় এস্যা হল অধিষ্ঠান ॥
পুনরপি হরিহরে পৃথ্বীনাথ কয় ।
কি দেখ্যাচ সত্যকথা কহিবে নিশ্চয় ॥
মিথ্যা সাক্ষী দিব বল্যা বাইতির মন ।
মিথ্যা উচ্চারিতে করে সত্য উচ্চারণ ॥
দক্ষিণ দুয়ারে আমি দিতাম ধুমুল ।
পশ্চিম উদয় হল্য হাকণ্ডের কূল ॥

লাউসেন নিয়ম করিলা নবখণ্ড।
ত্রিকাঠ উপরে কেট্যা দিয়াছিলা মুণ্ড॥
বারজন ভক্ত মৈল দ্বাদশ আমিনি।
এই সত্য ধর্ম্মকথা এই আমি জানি॥
স্মরিয়া সেনের গুণ শারী শুক মল।
মনোরথ কপিলা কমলে ঝাঁপ দিল॥
মাথায় মারিয়া ঢাক মরেছিনু আমি।
অপরঞ্চ ইহার অধিক নাই জানি॥
পশ্চিম উদয় দেখে পুলকিত সবে।
লাউসেন আমায় সাক্ষী রাখিলেন তবে॥
এত শুন্যা নৃপতির অঝোর নয়ন॥
কোলে কর্য়া লাউসেনে নাচেন তখন।
সভাজন সভে তারা সবিনয় বলে।
ধার্ম্মিক শরীর সেন ধন্য রসাতলে॥
অর্জ্জুনের সারথি সারথি যার সদা।
কি করিতে পারে তার কোটি মহামদা॥
সত্য সাক্ষী দিয়া হরিহর গেল ঘর।
মাহুদ্যার বুকে যেন পড়িল বজ্জর॥
অধোমুখে একদণ্ড যুক্তি অনুমান।
বলে বাইতি বেটার আজি বধিব পরান॥
সবংশে নাশিব নয় নিব ঘর গাড়ি।
ভূপে কয় ভুবন ভাণ্ডারে গেছে চুরি॥
সিন্দুক সহিত গেছে দুইশত টাকা।
অপর যে কিছু তার শেষে দিব লেখা॥
আর গেছে এক দফা দ্বাদশ মোহর।
কিবা চায় কোটাল হয়েছে স্বতন্তর॥
চোর ডাকাতের সনে করেছে সিদারি।
এত লোক থাকিতে তোমার ঘরে চুরি॥
রাত্রিদিন রস রঙ্গ রমণীর সনে।
ফিরে নাই সহর ফিকির এই মনে॥

কোপ হল রাজার কোটালে কয় ডেকে।
আমার ভাণ্ডারে চুরি এত লোক বেঁচে ॥
কোটাল তখন কয় করুণা বচন।
চারি দিন তস্কির চোরের অন্বেষণ ॥
বলি যদি চোর হয় বলে ছলে যুঝে।
প্রবেশিব পাতাল ধরিব পাঁজ পেঁজে ॥
আস্তিক অগস্ত্য হ'গু অথবা দুর্বাসা।
ধরে দিব এখনি ধনের পাবে নিশা ॥
ধাইল কোটাল সঙ্গে দ্বিজ অনুচর।
প্রবেশ করিল আগে পঞ্চম সহর ॥
কালচক্র কোটাল সে কোটি বুদ্ধি ধরে।
সন্ধান করিয়া বুলে সভাকার ঘরে ॥
বিশাশয় গঞ্জপাতা বাইশ বাজার।
একে একে সকল খুঁজিল সাত বার ॥
বাইতির পাড়ায় পড়িল গিয়া ডঙ্কা।
দ্বিজ শ্রীমানিক ভনে শুনে হল শঙ্কা ॥
করতার পার কর করেছি ভরসা।
ও রাঙ্গা চরণ পাব এই মনে ভরসা ॥২৮৭॥

হরিহর ঘরে বসে হরিনাম করে।
দ্বিবাহু দণ্ডক দূত দাণ্ডায় দুয়ারে ॥
কালচক্র কোটাল ধনেব গন্ধ পায়।
চঞ্চল লোচন যুগ চারিপানে চায় ॥
ধন কোলে হরিহর ধর্মকে ধিয়ান।
বলে এই বার রক্ষা কর স্বরূপনারায়ণ ॥
অনুমানে কোটাল ধরিল তার চুলে।
দারুণ বন্ধন দেয় হাতে পায়ে গলে ॥
আথালি পাথালি মারে বন্দুকের হুড়া।
পরিধান বসন ভূষণ হল গুঁড়া ॥

হুম দাম বরিষে মুষলধারে কিল।
নত হয়ে হরিহর লোটে যেন চিল॥
দ্বিসুত কাঁকালে দড়ি দড় করি ধরে।
দাখিল করিয়া দিল রাজার দরবারে॥
দ্বাদশ মোহর টাকা দিলেক সকল।
কোটাল বক্সিস পাইল কর্ণের কুণ্ডল॥
মনে সুখী মহামদ মহীনাথে কয়।
বাইতি বেটা চঞ্চল চোরের গুরু হয়॥
ধর্ম গেল কর্ম হতে ধন্য হল কলি।
দারুণ চোরের শাস্তি দিতে হয় শুনি॥
হুকুম দিলেন রাজা না করে বিচার।
গাছ কেট্যা গঠে শূল গোবিন্দ কামার॥
আট হাত উচ্চ রাখে সূক্ষ্ম করে অগ্র।
হরিহর বাইতি হইল দেখে ব্যগ্র॥
অনিবার অশ্রু ধারা পড়ে বুক বায়্যা।
বলে কেন কৃষ্ণ হেন কৈলে দীনবন্ধু হয়্যা॥
ভৈরবীর তীরে প্রস্তুত করে শূলী।
চোর লয়ে চলিল কোটাল মহাবলী॥
রাজা পাত্র চলিল যতেক সভাজন।
ভৈরবীর কূলে এস্যা দিল দরশন॥
কালচক্র কোটালে কহিল মহামদ।
এক তিল রাখ নয় তস্কর আপদ্॥
কোটাল এতেক শুন্যা কমন্তরে চলে।
সকাতর হরিহর সবিনয় বলে॥
বিফলে জনম গেল বিষয়ে বিকল।
উদর পূরিয়া আজি খাই গঙ্গাজল॥
কোটাল এতেক শুন্যা করুণাবচন।
দয়া ভেবে দুই দণ্ড কৈল বিলম্বন॥
ভৈরবী গঙ্গার জলে নাম্বে হরিহর।
আগুল্যা রহিল দূত দণ্ডক দস্কর॥

চিন্তামণি চিন্তিয়া চপলে কৈল স্নান।
সিদ্ধবিদ্যা জপ করে হয়ে সাবধান॥
সজল নয়নে করে সবিনয় নতি।
এমন সময় কোথা অর্জুনসারথি॥
শুন্যাচি মহিমা গুণ গজেন্দ্র মথনে।
ব্যাধকে করিলে দয়া বিয়োগ বিপিনে॥
ভক্ত জনার ভক্তিভাবে ভক্ত অনুসারে।
গোবর্ধন ধারণ করিলেন বাম করে॥
বৈকুণ্ঠ হইতে বসে দেখে নারায়ণ।
অদ্যাপি আমার হয় অকাল মরণ॥
তোমা ভজে এত দিনে এই হল গতি।
যা কর এখন কৃষ্ণ কমলার পতি॥
এতেক করিল স্তব অঝোর নয়ন।
বৈকুণ্ঠে ধর্মের তথা টলিল আসন॥
উলূক না সহে ভার অখিল চঞ্চল।
ধিয়ানে জানিল ধর্ম ভকতবৎসল॥
হনুমানে কন ডেক্যা হের শুন বাপু।
রাম অবতারে তুমি রাবণের রিপু॥
সমুদ্র বান্ধিয়া কৈলে সীতার উদ্ধার।
অবনী গৌড় ভূমি চল একবার॥
কলিযুগে বারমতি প্রকাশ হইল।
লাউসেন পশ্চিম উদয় দিয়া আল্য॥
সরস্বতী অনুকূলা সভার ভিতর।
সত্য সাক্ষী দিয়াচে বাইতি হরিহর॥
মাহুদ্যা প্রবন্ধ কর্যা দিতে চায় শূলী।
তা হলে ধর্মের নামে ত্রিভুবনে কালী॥
রথ লয়্যা যাহ বাছা অভয় পুষ্কর।
আন গিয়া হরিহরে আমার নিয়ড়॥
প্রভুবাক্যে পুলকিত পবননন্দন।
রথ লয়্যা অবিলম্বে অবনী গমন॥

কিরূপ ধর্মের মায়া কহনে না যায়।
ঐরাবত চাপিয়া চলিল দেব রায়॥
অরুণ বরুণ বায়ু আদি চতুর্মুখ।
দেবতা সকল যান দেখিতে কৌতুক॥
হনুমান্ আগুয়ান হরষ অন্তর।
লুকালেন রথখান মেঘের নিয়ড়॥
হরিহর এখানে ভৈরবী গঙ্গা ঘাটে।
একাঞ্জলি উদক উসন কর‍্যা উঠে॥
চঞ্চল কোটাল চর চারিদিকে ধায়।
কেহ ধরে হাতে পায় কেহ বা পলায়॥
উচ্চৈঃস্বরে আকর্ণ অভেদ শূলী দিতে।
শূন্যে তুল্যা হনুমান্ বসালেন রথে॥
ইন্দ্র কবে পুষ্পবৃষ্টি আনন্দে বিভোল।
জগৎ সংসার জুড়ে জয় জয় রোল॥
স্বর্গ গেল হরিহর সবে এই কথা।
মনস্তাপে মহামদ হেট কৈল মাথা॥
অধোমুখে একদণ্ড যুক্তি অনুমান।
দ্বিজ শ্রীমানিক ভনে ধর্মগুণ গান॥২৮৮॥

এক চিন্তা করিতে অশেষ চিন্তা উঠে।
যাদৃশী ভাবনা করি যথা কালে জুটে॥
সুবিহিত শুন রাজা সংযোগ বিচার।
এই শূলী আপুনি ঈশ্বর অবতার॥
না হল্যে বাইতি বেটা মরে যাত্য ঠায়।
মিথ্যা সাক্ষী দিয়া সে সকায় স্বর্গ যায়॥
যে কালে শূলীর গাছ কেট্যাচে কামার।
মাহেন্দ্র যোগের কিছু ছিল অধিকার॥
সত্য মিথ্যা সাক্ষাৎ বুঝিব সমুদয়।
না দিয়াচে লাউসেন পশ্চিম উদয়॥

বড় বেট্যা আমার বিনোদকান্ত রায়।
এই শূলে চাপালে সকায় স্বর্গ যায়॥
রাজা কয় ধন্য পাত্র ধরণীর মাঝ।
বিচার কর‍্যাচ ভাল বিলম্বে কি কাজ॥
মাহুত্যা কোটালে কয় মনে নাই আন।
বেট্যা মোর স্বর্গে গেল তোমার কল্যাণ॥
বিলম্বন করিলে বিরূপ হব ঠায়।
ছুটাছুটি কোটাল রমতি গিয়া পায়॥
বস্যাচে বিনোদকান্ত বিচিত্র আসনে।
কালচক্র কোটাল কহিল সাবধানে॥
শুনিয়া শূলীর তত্ত্ব সজল নয়ন।
ঊর্দ্ধমুখে উঠিয়া অমনি পলায়ন॥
তাড়াতাড়ি কোটাল ধরিল তার চুলে।
ঘাড়ে হাত ঘুরায় ঘসাড়ে মহীতলে॥
নির্ঘাত মারিল বুকে নয় গোটা কিল।
লঘু করে নৃপতির নিকটে দাখিল॥
পাত্র বলে বাছার বালাই লয়্যা মরি।
এই শুন্যা চেপ্যা আজি চল স্বর্গপুরী॥
শত্রু হল্যে সবত শরীরে কিবা সাধ।
বাইতি বেটার সঙ্গে করিবে বিবাদ॥
বিনোদ বিনোদ বলে চক্ষে ঝুরে বারি।
হরিহর দেখ্যাছিল চতুর্ভুজ হরি॥
তার সম ভাগ্যবান্ আমি কি হইব।
পরশে দারুণ শূলী পরান ত্যজিব॥
ক্রোধ কর‍্যা মাহুত্যা কহিল নিদারুণ।
স্বর্গ যাবি সকায় শূলের আছে গুণ॥
কোটালে কহিল তবে কঠিন অন্তর।
ধরে বেঁধে তুলে দেয় শূলীর উপর॥
মনে সুখী মহামদ মাতিয়া বেড়ায়।
বলে এইবার বিনোদ আমার স্বর্গ যায়॥

ক্ষিতি জোরে পায় ধরে টানে খলমতি।
হনুমানে মারেন মাথায় তার লাথি॥
বিপাকে পড়িয়া প্রাণ ত্যাজিল বিনোদ।
হেঁটমুখে হায় হায় করে মহামদ॥
বেটা মরে অভাগার বিফল জীবন।
রাম রাম রাধা কৃষ্ণ গঙ্গা নারায়ণ॥
জন্মিলে মরণ আছে মৃত্যু কার বশ।
এবার ঘুচায়্যা দিব ভাগিনার যশ॥
মন্ত্রণা করিয়া পুন মহীনাথে কয়।
বিনোদ বেলিক ছিল বলে সৎ নয়॥
পাপ কর‍্যা পুণ্যপথে দিয়াছিল কাঁটা।
স্বর্গ যেত্যে শক্তি খাট সত্ত্ব হল খটা॥
দ্বিতীয় আত্মজ আছে দামুদর রায়।
কৃষ্ণসেবা করে সদা কৃষ্ণগুণ গায়॥
সকায় যাবেক স্বর্গ শূলী দিলে তাকে।
বজ্জর পরিবে আজি লাউসেনের বুকে॥
দ্রুত দূত পাঠায়ে আনিল দামুদরে।
ধরে বেন্ধে তুলে দেয় শূলের উপরে॥
হনুমান্ মাথায় মারেন পদাঘাত।
আকাশ ভেদিল শূলী বারি হল আঁত॥
দারুণ দৈবের দোষে দামোদর মল্য।
মাহুত্থার মনস্তাপ লজ্জা হল্য॥
মনোহর মদন মুকুন্দ বনমালী।
এ চারি তনয়ে আন তবে দেয় শূলী॥
হনুমানে মারে লাথি না করেন হেলা।
চারি ভাই মল্য তারা যেন চন্দ্রকলা॥
মাহুত্থা মন্ত্রণা ভাবে মনে নাই আন।
দ্বিজ শ্রীমানিক ভনে ধর্মগুণ গান॥২৮৯॥

পাপ পুণ্য জানে নাঞি কোলের ছাওয়াল।
কোটালে কহিল ডাক্যা আনিবি তৎকাল॥
বিলম্ব করিলে বলে বিস্তর বিগতি।
নিমিষে কোটাল পায় নগর রমতি॥
দুগ্ধ পান করে শিশু জননীর কোলে।
হঠাৎকারে কোটাল ধরিল তার চুলে॥
পাত্র ধর্য্যা পাকনাড়া ঐমনি গমন।
শচী বলে সবিনয় কিসের কারণ॥
কোটাল কহিল তাকে নিদারুণ বাণী।
এ তিন ভুবন মাঝে তুমি অভাগিনী॥
বলিতে বিদরে বুক বিকল শরীর।
স্বচক্ষে দেখিবে আস্য ভৈরবীব তীর॥
এতেক কোটাল কর্য্যা উভুরড়ে ধায়।
কেন্দে কেন্দে শচী তার পশ্চাতে গড়ায়॥
সোনার বরণ শিশু সূর্যতুল্য লাগে।
কোটাল দিলেক ধর্য্যা পাতরের আগে॥
শূলে চেপে স্বর্গ যায় সত্যবাদী বাছা।
বাপের ভরম রাখ ভাই বন্ধু মিছা॥
এত বল্যা তুল্যা দেয় শূলীর উপর।
হনুমান্ মারে তাকে লোহার বজ্জর॥
মাথা কেট্যা উর্ধ্বগতি বজ্র ঘায় শূলী।
হায় হায় শচী বলে হাকুলি ব্যাকুলি॥
ধরিয়া সেনের পায় ধরণী লোটায়।
কি হল্য কি হল্য বল্যা কান্দে উভুরায়॥
শুন্যাচি তোমার সখা স্বরূপনারান।
বাছাকে বাঁচায়্যে রাখ মামীর পরান॥
নয় তবে বাপু রে মরিব বিষ খেয়ে।
অভাগিনী জীব আর কার মুখ চেয়ে॥
বিনয় বিস্তর করে বসুন্ধরাপাল।
বাঁচাইয়া দেহ বাছা দুগ্ধের ছাওয়াল॥

নৃপবাক্য লাউসেন না করে লঙ্ঘন।
স্নান করে চিন্তা করে শ্রীধর্মচরণ॥
পুষ্পজল দিলেন শিশুর সর্ব গায়।
ধরণী পরান পেল্য ধর্মের কৃপায়॥
সবিনয় বলে যত গৌড়নিবাসী।
ধন্য ধন্য লাউসেন ধর্মের তপসী॥
জানিল যতেক লোক মাহুদ্যার কীর্তি।
কোলে কর্য্যা লাউসেন নাচেন নৃপতি॥
মাহুদ্যা তখন বলে সর্বনাশ হল।
আমার মন্ত্রণা সব দরিয়ায় পড়িল॥
কৃষ্ণ হল্য লাউসেন আমি কংসরাজা।
শরীর ত্যাজিব তবু নাই হব সোজা॥
চুরি কর্য্যা চোর নয় সাধু হল্য চোর।
কি ছার কল্পনা কাল কলি হল্য ঘোর॥
সঞ্জয় সেনের যদি সত্য ধর্ম বল।
জীয়াইয়া দেগু তবে নবলক্ষ দল॥
না হলে নিস্তার নাই নিগূঢ় বন্ধন।
করাঙ্গ সেনের কাঁপে ক্রোধে হুতাশন॥
অভিশাপ দিলেন স্বহস্তে কর্য্যা জল।
মাহুদ্যার হল তাই সর্বাঙ্গে ধবল॥
ঝিম ঝিম করে হাত রক্ত পড়ে ফেটে।
অবশ হইল অঙ্গ যাইতে নারে উঠে॥
সচকিত নৃপতি প্রভৃতি সভাজন।
সবাই ধরিল কেন্দে সেনের চরণ॥
আজ্ঞা দিয়া অবিলম্বে আরম্ভিলা রাজা।
ঘরে ঘরে গৌড় নগরে ধর্মপূজা॥
সভাজন সকলে সম্মুখে জোড় হাত।
বিনয়বচনে বলে বসুধার নাথ॥
প্রিয়পাত্র আমার তোমার হয় মামা।
অপরাধ বাছারে এবার কর ক্ষমা॥

ধর্মরোষে ধবল হইল যদি গায় ।
সভায় বসিলে বামে শোভা নাই পায় ॥
নৃপতি এতেক যদি কহিলা বচন ।
নিবেদন করেন ময়নার তপোধন ॥
অযোগ আমার আছে রাত্রিবাস ধুতি ।
পরশ করিলে গায় ব্যাধি যায় কতি ॥
মাহুত্থা তখন কয় মনে হল্য ঘৃণা ।
ধবল বরঞ্চ ভাল ধর্মের করুণা ॥
বিযোগ বচনে রাজা বিহিত বুঝান ।
ঔষধ ঈশ্বর তুল্য ইথে নাই আন ॥
বুলায় সকল গায় বিযোগ সরস ।
ঘৃণার কারণে মুখে না করে পরশ ॥
আকীর্ণ হইল ওষ্ঠ অধর যুগল ।
রহিল ধবল চিহ্ন ধর্মনিন্দাফল ॥
দেখিয়া সমস্ত লোকের লাগে চমৎকার ।
ধর্মনিন্দা করিলে সবংশে ছারখার ॥
লাউসেনে লইয়া নিকাযে গেলা রায় ।
দ্বিজ শ্রীমানিক ভনে ধর্মের কৃপায় ॥২৯০॥

সেনে দেখে ভানুমতী সজল নয়ন ।
অমনি আনন্দে বলে এস বাছাধন ॥
মায়ের জীবন তুমি মাসির পরান ।
দেখিলে জুড়ায় আঁখি ও চান্দবয়ান ॥
আদর করিল রানী অশেষ বিশেষে ।
প্রভাতে বিদায় হয়ে যান নিজদেশে ॥
নিবেদন নৃপতি নিকটে নম্রকায় ।
মা বাপের ছাড়ান করিয়া দিবে রায় ।
আনন্দে অবনীনাথ আনে কর্ণসেনে ।
পুরস্কারে বিদায় দিলেন বাছাধনে ॥

রাজাকে আনিয়া শেষে দিলা রত্নহার।
পরস্পর সবিনয় মুখে অবিসার॥
পুরঃসর কর্ণসেন পালকির উপরে।
পাছু যান রঞ্জাবতী রতন পুষ্করে॥
কর্পূর কৌতুকে যান করতার ভাবি।
আলো করে অরুণ বরণে অঙ্গছবি॥
বারজন ভক্ত সঙ্গে দ্বাদশ আমিনি।
পাছু যান লাউসেন যেন পদ্মমুনি॥
গৌড় রমতি রাজ্য পশ্চাৎ রাখিয়া।
ভৈরবী ভুবন পার ভেলায় চাপিয়া॥
জড়সর এড়িয়া পায় জামতি নগর।
পার হল্য পরায়ণ পশ্চিম সহর॥
বাম দিকে বর্ধমান বাবুরকপুর।
উচালন পতুমা রহিল কত দূর॥
নিস্বহ গমন পথে নাঞি বিলম্বন।
গোলপুর রহিল বামে গড় মান্দারণ॥
উসতপুর ধুলাডাঙ্গি এড়িয়া ত্বরিত।
নিজ রাজ্য নগর ময়নায় উপস্থিত॥
কালিনীর কূলে পড়ে নবলক্ষ দল।
উষ্ট্রগজে একাকার তিল নাই স্থল॥
লাউসেন তা দেখ্যা হলেন সাবধান।
স্নান কর্য়া সেবিলেন স্বরূপনারান॥
অপার তোমার মায়া অনন্ত কারণ।
পুরাণে শুন্যাচি নাম পতিতপাবন॥
পূর্ণভাবে প্রহ্লাদের পূরিলে বাসনা।
সখা হয়্যা সুদামার ঘুচালে যন্ত্রণা॥
বিদুরে বিস্তি দিলে বাড়াল্যে সম্মন।
বিশেষ বিধির কর্তা বিশ্বের নিদান॥
সদয় হইবে আজি সেবক স্মরণে।
পূরিবে মনের বাঞ্ছা প্রসন্ন বদনে॥

বৈকুণ্ঠে জানিল ধর্ম্ম ভকতবৎসল।
পুরন্দরে পাঠালেন পৃথিবী ভিতর ॥
ইন্দ্র কৈল আনন্দে অমৃত বরিষন।
সম্পূর্ণ অকাল শস্যে ময়না ভুবন ॥
পরান পাইল সেনা পীযূষ পরশে।
কোলাহল করিয়া চলিল গৌড় দেশে ॥
কালু বীর সাথাস্থরা তের ডোম আর।
পরান পাই উঠে করে মার মার ॥
রাবণ বধিয়া যেন রাম আইলা দেশে।
ঘুচিল সংশয় শোক আনন্দ প্রকাশে।
ঘরে ঘরে নৃত্যগীত মহোৎসব ময়।
অযোধ্যায় হইল যেন আনন্দ উদয় ॥
শুভক্ষণে নিকেতনে উপনীত সবে।
না দেখিয়া কলিঙ্গাকে লাউসেন ভাবে ॥
শুন্যা হল সব যেন শোকাকুল মন।
কানড়া কমলমুখী করে নিবেদন ॥
নবলক্ষ দল লয়্যা মাহুদ্যা নাবড়।
বিভাবরী বস্য দণ্ডে বেড়্যাছিল গড ॥
কালু বীর প্রভৃতি পড়িল রণস্থলে।
একেলা কেট্যাছিলাম নবলক্ষ দলে ॥
দিদি বিনা দিবস রজনী অন্ধকার।
শরীর হইল ক্ষীণ লোকে অবিসার ॥
সেন কন সখা ধর্ম্ম সত্য জয় রিপু।
বিযোগ বাঁচাতে পারি পাল্যে সেই বপু ॥
সিন্দুক সহিত এনে দিলেক কানড়া।
দ্বিজ শ্রীমানিক ভনে প্রসন্ন বাঁকুড়া ॥২৯১॥

দারার দুর্গতি দেখি।
সেনের সজল আঁখি ॥

চপলে করিয়া স্নান।
ধর্ম্মকে করিলা ধ্যান॥
পুষ্পজল দিলা গায়।
কলিঙ্গা পরান পায়॥
কান্তে দেখে কুতূহলী॥
প্রণমিল পুটাঞ্জলি॥
মায়ে দেখ্যা চিত্রসেন।
জীবন পাইল যেন॥
ধায়্যা আস্যা বসে কোলে।
কান্দিয়া করুণা বলে॥
ছাড়িয়া জননী মোরে।
গিয়াছিলা রে কোথাকে॥
কলিঙ্গা কহিছে বাছা।
সংসার সকলি মিছা॥
তবে চিত্রসেন তায়।
প্রবোধ বুঝান মায়॥
নগরে যত লোক।
পাসরিল পূর্ব শোক॥
দ্বিজ শ্রীমানিক গায়।
সদা সখা বাঁকুড়ারায়॥২৯২॥

আনন্দের সীমা নাই অনুদিন যায়।
সুখে সেন রাজত্ব করেন ময়নায়॥
দিবানিশি ব্রাহ্মণভোজন দান ধ্যান।
শ্রবণ করেন সদা ভারত পুরাণ॥
দ্বাদশ বৎসর পূর্ণ হল্য দেবমানে।
বৈকুণ্ঠে বসিয়া ধর্ম জানিলা ধিয়ানে॥
হনুমানে ডেকে কন তুমি যাও বাছা।
তুমি সত্য সেবক অপর সব মিছা॥

প্রকাশ পশ্চিমোদয় পঞ্চদশ তিথি।
স্বর্গ আন্য লাউসেনে সঙ্গে বারমতি॥
বিয়োগ বিজয় কার লইয়া বিমান।
লাউসেনে আনিবে আমার সন্নিধান॥
এত শুন্যা সুখাসীন সমীরণসুত।
রথ লয়্যা রতন পুষ্করে যান দ্রুত॥
সনকাদি অষ্ট ঘোড়া পথের সাজন।
পতাকা পুরটমণি পরশে গগন॥
রাম রাম সীতারাম সদাই বদনে।
উপনীত সত্বরে সেনের সন্নিধানে॥
কহিলেন অমিয়াবচন অবিরাম।
পরিসরে পাঠালেন প্রভু করতার॥
রামের সেবক আমি রাবণের ঐরি।
সুরাসুর সঞ্চয়ে সংকোচ নাই করি॥
তোমা হতে হল্য বাছা পশ্চিম উদয়।
বারদিনে বারমতি পূজার পরিচয়॥
স্বর্গ চল সকায় সমাপ্ত হল পূজা।
এই কথা কয়েচেন অমরের রাজা॥
এত শুন্যা লাউসেন অশ্রুমুখে কয়।
সকায় যাইব স্বর্গ অল্প ভাগ্য নয়॥
আপনি আমার এই অপরাধ হর।
দিবস কতেক থাকি আজ্ঞা যদি কর॥
দারুণ দৈবের গতি দুঃখে গেল দিন।
সয়াল ভুবনে জন্ম সুখে উদাসীন॥
তা শুন্যা তখন তবে কন হনুমান্।
কহিব কলির কথা কর অবধান॥
বেদ ছেড়্যা ব্রাহ্মণ বিষয়ে হবে মত্ত।
প্রতিগৃহে প্রীত সদা পরান্নে প্রবর্ত্ত॥
কলির মনুষ্য হবে কেবল কঠিন।
কৃষ্ণপূজা ইষ্টভক্তি ক্রিয়ায় বিহীন॥

বন্ধুসেবা বিষয়ে বিযোগ হবে মন।
অল্প আয়ু অন্যগতি অকাল মরণ॥
দূর কর্য়া সত্যকে মিথ্যায় দৃঢ় মতি।
চতুরাক্ষে হবেক স্ত্রীয়ের বশ পতি॥
কামিনীর কন্দলে কর্ণের হব বাদ।
চাপিতে স্বামীর কান্ধে সদা মনে সাধ
পরপুরুষের সনে পরিপাটি কথা।
স্বয়ংপতি সঙ্গতি আলাপে হেঁট মাথা॥
বিধবা ফেলিবে পেট বৎসরে দুবার।
এই সব কলির অনিত্য ব্যবহার॥
সাত বৎসরের নারী হবে রজস্বলা।
পূর্ণ নয় বৎসরে প্রবৃত্ত কোলে বালা॥
অল্পশস্যা পৃথিবী হবেন অসংযোগে।
অল্প দুগ্ধবতী গাভী অল্পোদক মেঘে॥
সজ্জনে সদত নিন্দা দুর্জনের যশ।
বাপ মায়ে তুচ্ছ বুদ্ধি বনিতার বশ॥
একজাতি হইবেক অজাতি সঙ্কর।
পরদারে পরধনে প্রবৃত্ত বিস্তর॥
অধমের আদর উত্তমের উপহাস।
দেববন্দ্যা তুলসী দুয়ারে হবে ঘাস॥
বাপ হয়্যা বেটাকে বিনয় নিরন্তর।
জাতিভেদ যবন ব্রাহ্মণে হবে দূর॥
সাধুসঙ্গ ত্যাজিয়া নীচের সঙ্গে গতি।
পুণ্যপথ রুদ্ধ কর্য়া পাপপথে মতি॥
গুরুপত্নী প্রভৃতি হরিবে দুষ্ট নর।
ঈশ্বরে অনন্যগতি দ্বিজে অনাদর॥
কলিযুগে কালী সত্য আর কাম নাহি
অপরে দেবতা সব ত্যাজিবেন মহী॥
না মানিবে বেদ শাস্ত্র ভারত পুরাণ।
ভাগবত বৈষ্ণব নিন্দা আর হরিনাম॥

এইসব কলিযুগে হবেক অনিত।
স্বর্গ চল বাছারে বিলম্ব অবিহিত॥
সবিনয়ে সেন বলে সজল নয়নে।
বারমতি শুনিতে বাসনা হয় মনে॥
হনুমান্ কন তবে হবে একমন।
দ্বিজ শ্রীমানিক ভনে সখা নিরঞ্জন॥২৯৩॥

ক্ষীরোদ সমুদ্রকূলে স্বভাব মোক্ষণ।
দিলেন প্রথম পূজা দেব নারায়ণ॥
নীরে ক্ষীরে পূরণ করিলে লয় বাপী।
মুক্ত হয় স্মরণে তরণে মহাপাপী॥
দিয়াচে দ্বিতীয় পূজা দেবতার রাজা।
মধু মিষ্ট সংযোগে মলুই মধুভাজা॥
তিন পূজা দিয়াছিল রাজা মহীশ্বর।
সঙ্গ যার সিদ্ধ ধান্যে সঞ্চারে অঙ্কুর॥
চারি পূজা দিয়াচে চাঁপায়ে ফুকদত্ত।
প্রভু দিল পুত্র বর পূর্ণ তবে চিত্ত॥
পুত্র কেট্টা হরিশ্চন্দ্র দেই পাঁচ পূজা।
বিষম ধর্মের মায়া যায় নাই বুঝা॥
ছয় পূজা দিয়াছিল রাজবংশে কাশী।
ধরণী উদ্ধার যাতে ধর্ম একাদশী॥
জননী তোমার রঞ্জা যতনে বিস্তর।
দিয়াচে সপ্তম পূজা সপ্তশালে ভর॥
তুমি দিলে অষ্ট পূজা তুষ্ট নিরঞ্জন।
বাঘ সঙ্গে জালন্ধায় বিপর্যয় রণ॥
তবে দিলে নয় পূজা তারাদীঘি তীরে।
বলে ধর‍্যা বধ কৈলে বিষম কুম্ভীরে॥
জামতিয়ে জয়সিংহ রাজার হুজুর।
বারুয়ের মেয়ের করিলে দর্প চূর॥

মরাকে জীবন দিলে মনুষ্যে বিস্ময় ।
গমন গৌড় মুখে গোলাহাট যায় ॥
দশ পূজা কাঙুরে ঢেকুরে একাদশ ।
ইছাঘোষ বধ হল অমরে হরষ ॥
পূর্ণ হল বারমতি পশ্চিম উদয় ।
স্বর্গ চল বাছা রে বিলম্ব বিধি নয় ॥
শুন্যা এত সেনের সুখের নাই পার ।
চিত্রসেনে রাজত্ব দিলেন ময়নার ॥
ধন্য ব্যয় করিলেন ধর্ম্মের পীরিত ।
এক লক্ষ ব্রাহ্মণ ভোজন একচিত্ত ॥
স্বর্গ যাব বলিয়া সানন্দ মনে মন ।
মায়ের নিকটে কন মধুর বচন ॥
শুভ দিন হইল সকল সমাধান ।
বৈকুণ্ঠ হইতে প্রভু পাঠান বিমান ॥
স্বর্গ চল জননী সকায় চেপে রথে ।
অনিত্য হবেক এই অনর্থ ভারতে ॥
রঞ্জা কয় বাছা রে বচনে দিবে মন ।
গোলোক বৈকুণ্ঠ মোর স্বামীর চরণ ॥
লাউসেন কন তবে নয় ইহা দড় ।
স্বামী হত্যে স্বর্গ হয় শত গুণে বড় ॥
অধিক হবেক লভ্য এই আশ মনে ।
নিরবধি শ্রীচরণ দেখিব নয়নে ॥
শুন্যা এত রঞ্জার সাত্ত্বিক মনে হয় ।
স্বর্গ যাব সকায় সংসার কিছু নয় ॥
এত শুন্যা লাউসেন সুখে অপবর্গ ।
জনকে কহেন তবে চল যাই স্বর্গ ॥
কর্ণসেন বলে মোর কাজ নাই তায় ।
এ সব সম্পত্তি আমি দিয়া যাব কায় ॥
বর দিলা লাউসেন বচন বিভাগে ।
ময়না নগরে রাজা হবে যুগে যুগে ॥

কর্পূরে কহেন ডেক্যা স্বর্গ চল ভাই।
কন তবে কর্পূর বিলম্বে কাজ নাই॥
সামুলাকে কন তবে স্বর্গ চল মাসি।
যুগে যুগে আপুনি ধর্ম্মের ব্রতদাসী॥
সামুলা কহেন বাছা সাধ আছে মনে।
নিরবধি শ্রীচরণ দেখিব নয়নে॥
কালুকে কহেন ডেকে কলিযুগে বাধা।
সকায় বিমানে চেপ্যা স্বর্গ চল দাদা॥
কালু কয় মহারাজা মনে অবিসার।
জিউ গেলে না ছাড়িব জেত্যের ব্যবহার॥
স্বর্গ গেলে সত্ত যদি মত্ত মাংস পাই।
সংসার অসার বলে তবে স্বর্গ যাই॥
সেন কন সুরা মাংস স্বর্গে নাঞি পাবে।
দরশন করিবে দেবাদিদেব দেবে॥
কালু কয় দেবদেবে মোর কিবা কাজ।
মত্ত মাংস না পাইলে মাথায় পড়ে বাজ॥
হাসিলেন লাউসেন শুনিয়া তখনে।
তখন বর দিলা তাকে বিযোগ মনে মনে॥
মিহির পাথর হয়্যা থাক মহীতলে।
মত্ত মাংস দিবেক তোমার বংশকুলে॥
বর পেয়্যা কালু বীর হইল পাথর।
অন্তঃপুরে গেলেন দুর্লভ সদাগর॥
কলিঙ্গা কানড়া আর সুয়াগা বিমলা।
সেনে দেখ্যা সম্ভ্রমে সবাই কুতূহলা॥
স্বর্গ চল বলিয়া বলিলা মহীপাল।
আনন্দের সীমা নাই আজি শুভকাল॥
এত শুন্যা চারি রানী ঊর্দ্ধবাহু নাচে।
আমা সভাকার মনে এই বাঞ্ছা আছে॥
প্রভুর পদারবিন্দ পাব দরশন।
সফল হবেক আজি বিফল জীবন॥

জয় ধর্ম জগন্নাথ জয় করতার।
প্রদক্ষিণ প্রণিপাত রথে পাঁচ বার॥
কর্পূর চাপিলা আগে কৌতুক চেতসী।
বিযোগে হইব আমি বৈকুণ্ঠনিবাসী॥
অস্থির পাখর ঘোড়া শারী শুক আর।
মনোরথ কপিলা হইল আগুসার॥
সামুলা চাপেন তবে সত্যের আমিনি।
জগৎসংসার জুড়ে জয় জয় ধ্বনি॥
চারি কন্যা সহিত চাপিলা রঞ্জাবতী।
হায় হায় করে যত ময়নার সতী॥
প্রজালোক সভে তারা প্রাণ নাঞি বান্ধে।
কি হল্য কি হল্য বলে চিত্রসেন কান্দে॥
সাখাসুরা তের ডোম করে হায় হায়।
ঐমনি আকুলা লখ্যা অবনী লোটায়॥
প্রবোধিরা সভাকারে প্রিয় ভাব করি।
চাপিলেন লাউসেন শ্রীধর্ম সঙরি॥
হনুমান্ সারথি আপুনি সেই রথে।
বায়ুবেগে যায় রথ বৈকুণ্ঠের পথে॥
দিবসে আঁধার হল্য ময়না নগর।
কর্ণসেন কান্দে বসে কাতর অন্তর॥
আকাশে উঠিল রথ অনিল মিশালে।
উপনীত হল্য আস্যা মন্দাকিনীকূলে॥
ত্যাজিল ভৌতিক দেহ তথি কর্য্যা স্নান।
সবে মেল্যা সেবিলেন স্বরূপনারান॥
যথাবিধ জপযজ্ঞ যথোচিত করি।
প্রভুর নিকটে গেলা পূর্বদেহ ধরি॥
বস্যাচেন ধ্যান যোগে বৈকুণ্ঠের নাথ।
ইন্দ্র আদি অমর অন্তিকে জোড় হাত॥
কোন বিদ্যাধরী নাচে বিবুধে মোহিত।
ল্যায়্যাই আদিত্য দেখ্যা সভে আপ্যায়িত॥

আদরের সীমা নাই আস্থ আস্থ বলে।
ব্যস্ত হয়্যা বিশ্বকর্তা বসালেন কোলে॥
পশ্চিম উদয় দিয়া আইলে বাপধন।
এতদিনে জুড়াইল আমার জীবন॥
করপুটে ল্যায়্যাই আদিত্য করে স্তব।
অপার তোমার মায়া অনন্ত বৈভব॥
প্রসীদ হলেন শুন্যা প্রভু ধর্মরাজ।
প্রনিয়ম কর্যা দেন পূর্বের যে কাজ॥
ল্যায়াই আদিত্য তবে চামর ঢুলান।
মনোরথ কপিলা গেলেন যথাস্থান॥
নৃত্য করে চারি কন্যা নিশিদিন শোভা।
সামুলা করেন তবে শ্রীচরণ সেবা॥
শারী শুক রহিলেন প্রভুর নিকটে।
ত্রিসন্ধ্যা তর্পণ তপ মন্দাকিনীতটে॥
কর্পূর প্রভুর সঙ্গে হইলেন লীন।
বিজুরি মিশাল হয় বলাহকে যেন॥
ইন্দ্রকন্যা রম্ভাবতী গেলা নিজালয়।
অস্থির পাথর গেল উত্তর বিজয়॥
এইখানে সমাপ্ত হইল বারমতি।
যে গায় গাওয়ায় তার গোলোকে বসতি॥
ধবল সিংহাসনে ধর্ম ঢালিলেন গা।
উল্লূক জোগান শ্বেত চামরের বা॥
শাকে ঋতু সঙ্গে বেদ সমুদ্র দক্ষিণে।
সিদ্ধ স[হ যুগ প]ক্ষে যোগ তার সনে॥
বারে হল মহীপুত্র তিথি অব্যাহিত।
শর্বরী সরাগ্নি (?) দণ্ডে সাঙ্গ হল গীত॥
সুধীকুলে আমার সদত সবিনয়।
শুধিয়ে যদ্যপি থাকে শব্দের বিত্যয়॥
বাঙ্গাল গাঙ্গুলি গাঁই পিতা গদাধর।
স্বসাহীন সাম্প্রতিক ছয় সহোদর॥

দুর্গারাম দ্বিতীয় বিখ্যাত গুণধাম।
মুক্তারাম তৃতীয় চতুর্থ ছকুরাম॥
রামতনু পঞ্চম রসিক রসে পূর্ণ।
সর্বানুজ নয়ান সকলে ধন্য ধন্য॥
এক [কন্যা] অভয়া আখ্যাত অতিভব্যা (?)।
শান্তমতি সুলক্ষণা সীমন্তিনী সখ্যা॥
দ্বিজ শ্রীমানিক ভনে কাত্যায়নীসুত।
সত্ত্বগুণে ধর্ম জাগে সদয় সদত॥
হরি হরি বন্ধুজন বল একবার।
সত্য বুঝি নিত্য নয় অনিত্য সংসার॥২৯৪॥

[ দ্বাদশ পালা সমাপ্ত ]

ও নমো ধর্মায়॥ বিতারিখ ১০ই ফাল্গুন॥ শকাব্দা ১৭৩১॥
কুম্ভে মাসে কৃষ্ণে পক্ষে প্রতিপদি তিথৌ তয়া।
ভূম্যাত্ম[জ] দিনবারে লিখিতা পুস্তিকা ময়া॥ * ॥

# শব্দসূচী

অকুপার ১৬৯—অপার (সমুদ্রবৎ)

অখ্যাত ৯৮—অখ্যাতি [ছন্দের জন্য 'অখ্যাত'। মিল : 'জোড়হাত']

অগ্নিয়ে ১৪৩—অগ্নিতে

অগ্রবাক ৬৭—উগ্রবাক্য, অধৈর্য

অঘোর ৫১৩—বিভোর

অঙ্গ-অবধিয়া ৩৮২—অঙ্গ-অবধ্য-কারক

অচাক নির্মাণ ২৬৪—যাহা কুম্ভকারের চক্রে নির্মিত নহে

অচ্ছুৎ ৫৪৮—অস্পৃশ্য

অজিত ৪৬৩—যাহাকে জয় করা হয় নাই

অর্জ্যা ৭১—আর্যা, মাননীয়া

অতক্রের ৫৫৫—যাহা তক্র অর্থাৎ ঘোলের নহে (?), অতর্কের (?)

অতেব ৯৯—অতএব

অত্যাকুল ৩৯৬—অতি আকুল

অত্যানন্দে ১১০—অতি আনন্দে

অথর্ববান ৩৭২—অথর্ব, অত্যন্ত বৃদ্ধ

অদৃষ্টি ৪২১—অদৃষ্ট [মিল : 'সৃষ্টি']

অদোষে ৪৬৩—বিনা দোষে

অদ্রিজা ১২৪—হৈমবতী, পার্বতী

অধ্যা ৩২০—অধ্যায়

অধিকা ৩০—অধিক [মিল : 'মেনকা']

অনন্তিকে ৮৬—ন অন্তিকে, অনতিদূরে

অনিদয়া ৫৭৪—স্থাননাম

অনিবারা ১৫২—অনিবার

অনীক ১০৭—মুখ, ললাট

অনীত ৫২৪—অনৃত, মন্দ

অনীশাত্মা ৮—যে আত্মা স্বয়ং ঈশ্বর

অনুকূলা ২—অনুকূল

অনুজ্ঞান ৫২০—সম্বিৎ

অনুপায় ৩২৬—উপায়হীন

অনুবন্দ ১৮১—নির্বন্ধ

অনুস্থয়ে ৮৪—শীঘ্র ; তাড়াতাড়ি

অন্তর্যামিনী ২৩৬—অন্তর্যামী

অন্তশ্চরে ১৫৫—অন্তরীক্ষে ; অন্তরালে

অন্ধক জনের নড়ি ১০৭—অন্ধ জনের আশ্রয়

অন্তিকে ৭১—নিকটে

অন্নগুনা ২৩১—অন্নগুলা

অপরক্ক ১৩৩—অপরও

অপসরে ১২১—অবসরে, উপযুক্ত সময়ে

অপিধান ৭৬—আড়াল

অপিয়া ৫৮—অর্পণ করিয়া

অপ্রমতা ৭৩—অপ্রমত্ত

অবন্ধ ৩৮১—অবন্ধ্য, সার্থক

অবধিয়া ৩৮২—দ্র' অঙ্গ-অবধিয়া

অবধিয়ে ১৯০—বোধ দিয়া, প্রবোধ দিয়া

অবংসে ৪১—অবাংসে, কাঁধ নীচু করিয়া (?), অবংশে (?)

অবান্তর ৬০—সংবাদ, বিবরণ

অবারোহ ১৪৭—গাছের ঝুরি, ডাল-পালা

অবিসার ২৭১—অভিসার, কার্যোদ্-যোগ

অবৃহৎ ৩—ক্ষুদ্র

অবোধিয়ে ভুলি ২০৩—অবোধের মত (অথবা বুদ্ধিহীনতায়) ভুল করিয়া

অভক্তিয়ে ৪৭৪—অভক্তিতে

অভিকর্তা ১০৩—অভিভাবক + কর্তা

অভিভুক ৩৪০(—অভিভব)—অভিভাবক।

অমরাবতীয়ে ৩০৫—অমরাবতীতে (?), স্বর্গের দেবতাবৃন্দে

অমায়া ৫৬০—মায়া, কাতরতাপ্রকাশ
অমিখিয়ে ২২৭—অনিমিখে (?), অনিমিখ+দেখিয়ে (?)
অমুখে ৫১৩—অপ্রসন্ন মুখে
অম্বর ২—বস্ত্র
অম্বুজনয়নে ৫৬৩—পদ্মনেত্রে
অম্বুবতী ৫৬৩—বারুণী
অম্বুভৃৎ ৮৪—মেঘ
অম্ভোরুহঅঙ্ঘ্রি ১০৩—পদ্মপাদ
অরাতি ৫২১—শত্রু
অরিষ্টআলয় ৫৭—সূতিকাগৃহ
অরিষ্টবাস ৩২—সূতিকাগৃহ
অরিসে ৫৩৭—ক্রুদ্ধ হইয়া
অরুষ ৬৯—ক্রুদ্ধ
অরুষে ৩২৫—ক্রোধে
অরুসে ২১০—দ্র' অরুষে
অর্গৌর ১২৭—অগৌর, অগরু
অর্যমা ৮৯—সূর্য
অলঙ্গে ২৭৫—অনঙ্গে, কামে
অলসিতে ৪১১—অনলসভাবে, দ্রুত
অশাত ৬৯—অসত্য, নিদারুণ
অষ্টাশী ৩২৮—অষ্ট আশী
অসথ্য ৪২৪—শত্রু
অসব্যে ৫৪৯—ডাহিনি দিকে
অসমজ্ঞা ১৬৫—অ-সমজ্ঞা, অবজ্ঞা
অসংখ্যা ৪৭৭—যাহার সংখ্যা নাই, অসংখ্য [মিল : 'শঙ্কা']
অসীমা ১—অসীম
অসুক্ষণ ৭৩—অসৌখ্য+অসুখন, দুঃখ
অস্ত্রমণি ৫১৬—শ্রেষ্ঠ অস্ত্র, তলোয়ার
অয়নে উতারি ৩০৮—রাস্তায় নামিয়া
অহাস ৭২—বিরক্ত, ক্রুদ্ধ
অহিঘট ৪৯৮—দুর্ধর্ষ ( ? )

আঅড় ১৫৪—আহড়, আড়, আড়াল
আই ৫২২—আর্য্যা, মাতা
আইও ৪০৫—অবিধবা, এয়ো
আউটিয়া জাউ ৪৫১—জাউকে ঘন করিয়া রন্ধন। যবাগূ>জাউ
আউদড় ৫৮৩—আলুথালু
আকন্দ ৪৬৯—আকন্দ ফুল
আক্রোশিত ৪৫১—ক্রুদ্ধ
আখণ্ড ৫১৩—অচ্ছিন্ন
আখণ্ডল ৩১২—ইন্দ্র
আখেরে ৫২১—শেষে
আঁখে ১২৬—আঁখিতে
আখ্যান ৩৩, ৫৫—নাম
আগলা ৪৪৩—উৎকৃষ্ট, অগ্রগণ্য
আগস ৬৭—অপরাধ, পাপ
আগু ৩৮১—আগে
আগুলে ৫৩৩—বেষ্টন করে, ঘিরিয়া ধরে
আগুসার ৮৫—অগ্রসর
আগুয়ে পাছুয়ে ৮৩—আগাইয়া পিছাইয়া
আগো ১৩১—ওগো
আগ্বায়্যা ৪৮৫—আগাইয়া
আগ্র কর্য্যা ৩৫১—আগ্রহ করিয়া
আঙ হাড়ি ২৬৪—আপোড়া হাঁড়ি
আচান্ত হইয়া ২৬৫—আচমন করিয়া
আচ্ছাদিল ২০১—ঢাকিল
আঁচুড়ে ৯৩—আঁচড়াইয়া
আছয়ে ৩১১—আছে
আছাড়া ৩০২—আছাড়
আজা ৩২৬—আর্য, মাতামহ, পিতামহ
আজিগিস ৪১৮—আজিগীষ, জয়ানুবন্ধী, জয়শীল
আজ্যাগ্য ৩৬—আজ্যার্ঘ্য ( ? ), সাদর উপহার বা পুরস্কার
আঁট করে ৯৪—শক্ত করিয়া
আঁটকুড় ৫১—অপুত্রক
আঁটু ১৭—হাঁটু

আড়ম্বরি ১৯০—আড়ম্বর
আড়্যা ফাঁদ—ফাঁদ পাতিয়া
আতাই ১০৯—শঙ্খচিল
আত্মভূ-আত্মজ ১৩৮—ব্রহ্মার পুত্র, নারদ
আতিকা ৩৯৮—আর্তা, কাতরা (স্ত্রী)
আথালি পাথালি ৫৮৭—এলোমেলো
আর্থি ১৩১—আর্তি
আদরী ৪০৫—আদর করিয়া, আগ্রহ করিয়া
আধান ১৮৮—আরোপ
আধি ৫১—দুঃখ
আধিভব ৩৩—আধি+অভিভব, অত্যাচার কষ্ট
আন ৮২—অন্য
আনকদুন্দুভি ১১২—বসুদেব
আনন্দ অবিসারে ৪৩৫—আনন্দে উদ্যোগে
আনি পড়ে ১ ০- কালি পড়ে
আনু ৬০—আসিনু, আসিলাম
আন্তিকে ৩৫—অন্তিকে, সমীপে
আন্যা ৫১২—আনিয়া
আপুনি ১২৫—নিজে
আপে হতে ১১—আপনা হইতে
আপ্লাবিত ৬৪, ৩৫০—প্লাবিত
আবশ্যক ১০৪—অবশ্য
আবস্থা ২৯১—হেনস্থা, দুর্গতি
আবিশ্যক ৩৪৫—অবশ্য
আভিঘাত ৫—বিঘ্ন
আমনুষ্য ৭৬—অমানুষ
আভিল ২৪২—ভীতি, আশঙ্কা (?)
আমাক ৬০—আমাকে
আমান্ন ৩৪৮—অপক্ক অন্ন, আতপ চাউল
আমিনী ৪৯—ধর্মের সেবিকা
আমিহ ১৩—আমিও
আমূলক ৬২—অমূলক
আমূলক ১১৫—আমূল, আদ্যোপান্ত
আমৃশে ১১৩—স্পর্শ করে, আলিঙ্গন করে
আযোগ ৩৮০—আযুক্ত, নিযুক্ত
আরজ ১১৬—আর্জি
আরতি ১১৭—আর্তি, আগ্রহ
আরব ৮০—আরাব, রব
আরুষ ৩২৫—রোষ
আরম্ভিলা ৫২—আরম্ভ করিলেন
আরাব ১৩৯—রব, শব্দ
আলাতুলা ১১০—হেলিয়া দুলিয়া (আদরার্থে)
আলাম ১২৮—চাঁদোয়া, পতাকা
আলায়্যা ১০৬—এলাইয়া
আলি ৯৫—সখী
আলুম ৭১—আসিলাম
আল্য ৫৬—আসিল
আশয় ৬৩—আশা
আশয়ে ৬৯—চিত্তে
আশিসি ৪০৬—আশীর্বাদ করিয়া
আশুগ-জ ১১৭—বায়ুপুত্র, হনুমান্
আস-ইষু ৩২০—অস্ত্র ও শর
আসতাড়া ৫০১—অশ্ব-তাড়না
আসমুসি ২৩৩—অস্থির চিত্ত
আসাবাড়ি ২০—ফকীরের লাঠি, "আসা"-দণ্ড
আসিএ ২০—আসিয়া
আস্তা ৩৩৯—আস্থা, বিশ্বাস
আস্য আস্য ৪৩—আইস আইস
আয়ড় ৪৮৮—দ্র আঅড়,
আয়ড়ে ৫৩০—আড়ালে, অন্তরালে
আয়োধন ৪১—যুদ্ধ
আয়্য ৩৪৭—দ্র' আইও
আহবে ৫১৬—যুদ্ধে

অ্যা হতে ১১৮—এ ব্যক্তি হইতে, ইহার দ্বারা
আঁট ৩৮৪—দম্ভ, দর্প
আঁধলার ১৫৭—অন্ধের

ইচ্ছাবতী ৩৬৯—ইচ্ছুক
ইচ্ছি ৯—ইচ্ছা করি
ইতর পথে ১৯৬—কাঁচা পথ, যে পথ পরিত্যক্ত
ইতরে ৫১৬—অপর, অন্য
ইথে ২৫—ইহাতে
ইনাম ৫১৮—বখ্‌শিশ
ইব ৩৩—মত
ইবে ৩০—এবে, এইমত
ইভ ১৬১—হস্তী
ইরম্মদে ৩২৪—বজ্রাগ্নি
ইরসাল ১২৩—খাজনা, কর
ইম্বাস ৪১—দ্র° আস ইষু
ইসমুঠা ৫২৬—তূণ (?)
ইসাদ ৪৪২—ইসাদী, সাক্ষী

ঈষদাস্য ১২৯—ঈষৎ হাস্য

উগি ৫৪৮—উঁকি
উগি দিয়ে ৭৪—উঁকি দিয়া, উঁকি মারিয়া
উচাটন ১০৮—উদ্বিগ্ন
উচ্চাটন ১৪৯—উচাটন, চঞ্চল
উছর ৬৪—উৎসর, বেশি বেলা
উট ১৪৬—উঠ
উঠু ডুবু ৪৩৯—হাবুডুবু
উড়া পাক—উড়ন্ত পক্ষী
উড়া পাক ৫২৮—উড়ন্ত ভাবে পাক খাওয়া
উড়ির তণ্ডুল ৭৭—উড়ি অর্থাৎ নিকৃষ্ট ধান্যের চাউল
উড়ুকুল ১২৯—নক্ষত্রমণ্ডলী
উড়ুগ্রহপতি ৫৭২—নক্ষত্র ও গ্রহগণের অধিপতি, সূর্য
উড়্যা ৩৪১—উড়িয়া
উতারিয়া ৩২৪—নামিয়া
উত্রি ৯১—উত্তরীয়
উথানিল ৩৪৮—উঠাইল
উথে ৩৫৬—উঠে
উদক ৫৯০—জল
উদধি ২৯৬—জল, সমুদ্র
উদরস্ত ৩৩৯—উদরস্থ
উধাঙ ৩২৪—উধাও
উপকাজ্যের ১১৯—উপকারিকার, কাছারি বাড়ীর
উপনীতি ২০—উপস্থিত
উপাস্ত ৫২—উপসর্পণীয়
উপাধি ১২৫—উপধি, উপসর্গ
উভরায় ৫০—উর্দ্ধস্বরে
উভারিল ১৬১—চড়াও হইয়া মারিল
উভুদলে ৩২১—দ্রুতগামী সৈন্যদলে
উভুরড়ে ৫৪৯—ইতস্তত বিক্ষিপ্ত হইয়া ছোটা
উরণ ৪৪৩—মেষ
উরণে ১৬৪—মেষকে
উরহ ১—অবতীর্ণ হও
উলসিত ৫৭৪—উল্লসিত
উলাইল ৯১—খুলিয়া ফেলিল
উসন ৫৯০—আচমন, গণ্ডূষ
উসব ২০৫—ও সব
উস্থল ২৫৬—আদায়
উয়াসিল ২৩৫—আদায়
উহ ৪৩৫—পরিষ্কার (?)
উৎপল রাতা ৫৩৪—লাল পদ্মফুলের মত
উৎসাৎ ৪৭৬—উৎসাদ, উচ্ছন্ন, বিনষ্ট

উত্রী ৮০—উত্তরীয়
উরণাদি ৬৪—মেষ প্রভৃতি
উষত ২০৭—নির্ণয়, নিশ্চিত (?)

ঋক্ষে—নক্ষত্রগণকে

একাঞ্জলি ৫৯০—জোড়হাত
একুই ৩৭৭—একই
একুশী ৩৬৬—একুইশ, একুশ
এটে ৪৭—আঁটিয়া, বিশেষভাবে
এঠ্যা ২৫১—এঁঠো
এতা ১৪৯—এথা, হেথা
এতানি ৩৪৮—এগুলি
এন্যা ২৫১—আনিয়া
এস্থ ২৬৭—আইস
এস্যাচ ৩৫৭—আসিয়াছ
এস্যাচি ৩৫—আসিয়াছি
এহি ৩৯৩—এই
এঁটে ৪২—আঁটিয়া, শক্ত করিয়া

ঐছনে ১৭৫—ঐ রকমে
ঐমনি ৩৫৩—অমনি
ঐরি ৭—শত্রু (অরি+বৈরী=ঐরি)

ওড়ের মালা ২৯২—জবা ফুলের মালা
ওথাওত ১১১—ওখানেও
ওদন ৫৮—অন্ন
ওর ৫১৩—সীমা
ওলাইবে ১০১—নামাইবে
ওলায়্যা ২১১—নামাইয়া

ঔদধি ১১—উদধি, সমুদ্র
কণ্ডু ১০৩—কহুক, বলুক
কচালে ৩৯৫—মর্দন করে
কটঙ্ক ৫১৬, ৫২৬—?
কটিল্নক [illegible]—রন্ধনের আনাজবিশেষ
কটু ৬৮—কটুরসযুক্ত, ঝাল
কড়ি পাতি ২৫৬—টাকা কড়ি
কতি ৩২—কথি, কোথায়
কতি ৫৩—কত
কতিচিৎ ৩৫৭—কথঞ্চিৎ
কথ ১০৬—কত
কথক ৩৬৭—কতক, কিছু
কদর্থন ৩৯৮—অত্যাচার, নিষ্ঠুর প্রহার
কদলকমনে ৩৪১—কদলী মনে করিয়া
কনকমঞ্জীর ৪—সোনার নূপুর
কন্দলে ১৩৮—ঝগড়ায়
কপর্দীকে ১২৪—শিবকে
কবচ ৫১৬—বর্ম
করধা ৫৮১—দেনার দায়ে বন্দী
কবাই ৩৬৭—উপরের জামা
ক-মন্তরে ৩৭—কি উপায়ে, কোন উপায়ে
করঙ্গ ৬—জলপাত্র, কমণ্ডলু
করনাল ৩৭৬—একপ্রকার বাঁশি
করসে ৬৮—করিবে আইস
করয়ে ৫০—করে
করহ ২৮—কর
করার্ধ পর ৯৭—?
করাল্যা ১১৮—করাইল
করিএ ২১—করিয়া
করিবর ৩৭১—উত্তম হস্তী
করিল মোকাম ৩২৮—বাসা করিল, বাস করিল
করিসি ১৬৪—করিয়াছিস
করো নাই ১৬৮—করিও না
কর্যা ৪১—করিয়া
কলধৌত ৫৩৫—বিশুদ্ধ [illegible]।
কলম্ব ৪১—অস্ত্রবিশেষ
কলুষ বিহরে ১৯৮—কলুষ নাশ করে

কলুষভঙ্গা ১৪০—কলুষভঙ্গ, কলুষনাশ
কষ্টে শ্রষ্টে ২৯১—কষ্টে স্পষ্টে, কোনও প্রকারে
কসি ২৪১—কহিস
কয়গুলা ১৭৭—কতগুলি
কয়াচি ৩১২—কহিয়াছি
কয়ো নাই ১৬৮—কহিও না
কহিএ ১৯—কহিয়া
কক্ষ ৫৬১—বাহুমূল, কাঁখ
কক্ষা ৩৮৪—পণ, বাজি, তর্ক
কাকতলি ২৭২—কক্ষতল, বগল
কাকুবাদ ৩৫—প্রশংসা বাক্য
কাছাড়া ১১৭—কাছাড়, আছাড়
কাড়া ৮৩—বড় ঢাক
কাতি ৬৬—খড়্গ
কানি ৩১০—ছিন্ন বস্ত্র
কান্দিএ ১৯—কাঁদিয়া
কাঁপা ২৯—কাঁপ, কাঁপিয়া
কাপাসের মালু ৩৭১—কার্পাস তুলা রাখিবার পাত্র
কাবাই ৫৪৩—কবাই
কাম্পাইয়া ৩৮—কাঁপাইয়া
কার্মুক ৯৮—ধনু
কালপৃষ্ঠ ৪১—শস্ত্র বিশেষ
কালাসন্ন ৫৮০—আসন্ন কাল
কালিনী ৭৯—নদী নাম
কাষ্ঠীবল ৬৮—ফলবিশেষ
কায়াই ৪১৭—দ্র° কবাই
কাহাল, কাহলি ৮৮—বাদ্যযন্ত্রবিশেষ, ঢাক বা ঢোল
কাঁটাকড়ি ২৩২—কর্ণাভরণ বিশেষ
কিমর্থে ৫৭১—কি জন্য
কিরিকুল ৩০৯—শূকরের পাল
কিরা্যা ৪২১—শপথ
কিসরে ৫৬৩—অকাতরে ( ? )
কিশর ইসারা ২৭২— ?
কিশোর ঈশ্বরে ৫৫৪— ?
কীটভকুমারী ১৩২—পার্বতী, দুর্গা
কুখে ৪২১—কুক্ষিতে, গর্ভে
কুজ্ঞানীর ১৮—মন্দ জ্ঞানীর, অল্পজ্ঞানীর
কুড়্যার ৩১১—কুঁড়ে ঘরের
কুনাথকিঙ্করী ৬৮—পৃথিবীপতির দাসী
কুলুপা ২৫৭—কুলুপযুক্ত, কব্‌জা দেওয়া
কুপিয়া ৩৭৩—কোপ করিয়া
কুবা ১৪৮—চাকতি
কুমতিকলাপ ৩১—অসৎ বাক্য
কুলাচল ৫২৮—অষ্ট কুলাচল ( মূল পর্বতমালা )
কুলাল ৭৭—কুম্ভকার
কুহু ৩৭৩—অমাবস্যা
কেট্যা ৪২—কাটিয়া
কেড়্যা ৩৭৩—কাড়িয়া
কেমত ৯০—কেমন
কেম্নে ১৭২—কেমনে
কেঁন্দ্য নাই ১১৩—কাঁদিয়ো না
কৈটজে ১৭৩— ?
কৈলাসকে ১৮৮—কৈলাসে
কৈলি ২৯—করিলি
কৈশোদরী ১৪১—কৃশোদরী
কোতুক বেহার ১৩৪—কৌতুকবিহার
কৌতুকচেতসী ৫৬৯—কৌতুক চিত্তে, কুতূহল মনে
ক্রুপায় ২৭৩—কৃপায় ( উড়িয়া প্রভাব )
ক্রোধে অবিসার ৩৪০—ক্রোধে উন্মত্ত
ক্লিপ্ত ৬১—কল্পিত, খণ্ডিত
ক্ষেণ ২১১—ক্ষণ, মুহূর্ত, সময়
ক্ষেণেক ৩৮১—ক্ষণেক
ক্ষেমহ ৯৯—ক্ষমা কর
ক্ষেমা ২৮০—ক্ষমা

খঞ্জরি ৩৫৯—বাদ্যযন্ত্র-বিশেষ, খঞ্জনি ( ? )

গোত্রভিৎ ৪৫৫—ইন্দ্র
গোমায়ু ৩৭০—শৃগাল
গোল ৩১৭—গোলমাল
গোষ্ঠকে ১৩১—গোষ্ঠে
গোহাড় ৫৫০—গোরুর অস্থি
গৌণসে ১৭৩ : শুদ্ধ পাঠ "গৌণ সে"
গৌরিকের ৫৬৬— ?
গৌর্যাদি ৩৯৮—গৌরী আদি দেবতা

ঘনঘিঁটে ৪৩৯ : শুদ্ধপাঠ "ঘনখিঁটে" ঘন ঘন জল তোলপাড় করে
ঘর গাড়ি ৫৮৬ : শুদ্ধ পাঠ "ঘরগারি" —দ্র° গারিঘর
ঘাঁটু ১৭—ঘেঁটু, ঘণ্টাকর্ণ
ঘুচয়ে ৫০—ঘুচিয়া যায়, দূর হয়
ঘুটে পাশ ৩৩৭—ঘুঁটের ছাই
ঘুড়িনী ৪০৩—ঘোড়া ( স্ত্রী )

ঙিম্রয়ে ১১৪— ?

চপলে ৮৪—শীঘ্র
চরণপুষ্করে ৭২—পাদপদ্মে
চরায়্যা ৪৫০—চরাইয়া
চয় ৭৭—চয়ন
চয় ৪৩৫—সমূহ
চাক ৫৩৩—কুমারের হাঁড়ি ইত্যাদি গড়িবার জন্যে চাকৃতি
চাগুনি ৪২৮—চারণের লাঠি
চামীকরে ৮০—স্বর্ণে
চামীকর মাটা ৪১৬—স্বর্ণমণ্ডিত ?
চালু ৩৭১—চাউল
চায় ৪২০—চাও
চিত্র পুতলির পারা ১৬৭—পটের পুতুলের মত
চিন্তহ ১২—চিন্তা কর
চিরি ১০১—চিরিয়া
চুআয় ১৫—চুয়ায়
চুহান ৩৭৬—চৌহান, যোদ্ধা জাতি
চূর ৪২৫—চূর্ণ
চেএ ২১—চাহিয়া
চেটাস ৫২২—অহঙ্কার
চেলের ১০১—চাউলের
চোটায় ৫১°—আস্ফালন করে
চৌখার ৫২৩—চোখে সর্ষে ফুল ?
চৌবেড়ে ৫১৮—চারিদিক
চৌরস ৪১২—চতুরস্র, চারিকোণা ভাঁজ

ছদ্মতা ৪০—ছলের ভাব
ছপরে ৭৪—শুদ্ধ পাঠ "ডুপরে" ( ? )
ছপার ২৬৩—শুদ্ধ পাঠ "ডুপরে" ( ? )
ছান্দে ৩৫৫—প্রকারে
ছাপা ৩২৮—লুকানো, গোপন
ছাম্বালে ৪০—ছাওয়ালে, সন্তানে
ছায়াল ১৫৬ ছাওয়াল, শিশু
ছিড়্যা ৪৯৬—ছিঁড়িয়া
ছিপর ১৯২—লুক্কায়িত ( ? )
ছিরামবাটি ২১৪—শ্রীরামবাটি
ছিষ্টি ৪৩৪—সৃষ্টি
ছুয়ায় ৩৩৮—স্পর্শ করে
ছেড়্যা ৩৩৩—ছাড়িয়া ( তু° নেচ্যা, এন্যা, সের্যা )
ছেন্ধা ৩৪—জড়াইয়া ধরিয়া
ছোচা ২৯৫—ছোটলোক
ছোঁছা ৪৮—অতি লোভী

জউ ৪৩১—জতু, গালা
জনু ৬২—যেন
জনেক ৩৭—জনৈক
জন্মায়্যাতি ৩৫২—আজীবন সধবা
জপ্যা ২০৮—জপিয়া

জপ্যায়া ৫৯—জপিয়া
জবুল ৩৩—?
জলাশ ২৬৪—জলজ উদ্ভিদ্
জসরে ২০৫—?
জয়ঘাঁটা ২৮৬—জয়ঘণ্টা
জয়যাত্রী ৯১—জয়যাত্রার যাত্রী
জয়াঙ্কে ৩৩১—জয়চিহ্নাঙ্কিত
জাখ্য ৩১৮—?
জাঙ্গাল ১২৩—উঁচু চলা পথ
জাটি ৫৫১—যষ্টি, লাঠি
জাঠা ৩৮৭—যষ্টি, বড় লাঠি
জাতি ৩৭৬—বিভাগ
জান্ত ৩৬৬—জানিও
জাপ্য মালা ৩৩৪—জপমালা
জাভ্য ১৮৭—যথার্থ (?)
জা[illegible] পাল্য ১৩৫—শোভা (?) পাইল
জাঁকনে ২০৬—চাপে
জিজ্ঞাসিয়ে ৩০—জিজ্ঞাসা করিয়া
জিনেন ৪০০—জয় করেন
জিন্যা ৩৬৫—জয় করিয়া
জিম্মা ২৯৪—জমা
জিয়ন্তয়ে ১৩৪—জীয়ন্তে
জিয়ন্তেয়ে ৩৫৮—দ্র' জিয়ন্তয়ে
জিয়াইয়া ২৯৯—বাঁচাইয়া
জিঁজিঁর ১১৭—জিঞ্জির, শিকল
জীতে ৪৯—বাঁচিতে
জীয়ন্তে ৪৬৪—জীবিত কালে
জীয়্যা থাকুক ১০৩—বাঁচিয়া থাকুক
জুড়াও ৩৬৪—জুড়াক
জুভায় ২৯৯—জিহ্বায়
জুস ৬৮—যূষ, ঝোল
জুহার ৩১১—জোহার, জয়ধ্বনি
জেতে ৩১০—জাতিতে
জেন্যা ৩৩৬—জানিয়া
জোত্র ৭—যোত্র, জোগাড়
জোঘর ৮১—জতুগৃহ

ঝট ১৪৬—শীঘ্র
ঝরকায় ৯৬—জালক্ষ> জালক্‌খ> >ঝরোকা>ঝরকা, জানালা
ঝাই দিয়া ২৪৪—?
ঝাকা ৫৮২—?
ঝাট নাই যায় ১২১—সংখ্যা করা যায় না
ঝাপুটে ২১০—জাপটে
ঝাঁপা ২৯—ঝাঁপিয়া
ঝুরে ৩৩, ৫৯১—ঝরে
ঝুর্যা ৩৭২—ঝুরিয়া, দুঃখে
ঝেট ১৫৬—ঝাঁটাইয়া

টকর ৫১৬—মাথা পর্যন্ত
টটক ৫৬৪—চমক, টনক
টাটক ৪১—চমক, বিস্ময়
টাটু ৩০২—টাটু ঘোড়া, ভালো ঘোড়া
টাঁগন ৩০২—ঘোড়া
টীকা ছাতা ৫৩৪—রাজছত্র, আধিপত্য
টুটা ৩৩৬—কম, হীন
টের্যা ৫৪২—ইঙ্গিত করিয়া
টোটক ১৪০—তোটক ( ছন্দ )
টোডর ২৮৮—ঘুঙ্গুরওয়ালা হাতের ( বা পায়ের ) আভরণ

ঠাকুরাল ৪২৯—প্রভুত্ব
ঠাঞি ১—স্থান
ঠুটা ১৫৭—ঠুঁটো
ঠেস দিয়া ৯৫—হেলান দিয়া
ঠেটা ৪৫০—ধৃষ্ট, উদ্ধত
ঠোকা ৪১২—আশঙ্কা, সংশয়

ডক ৬৮ শুদ্ধপাঠ "দক"—দিক্, জল
ডঙ্কা ৫৮৭—রাজাজ্ঞাজ্ঞাপক বাদ্যধ্বনি, ঢেঁটরা

ডম্ফ ৫১৭—বাদ্যযন্ত্রবিশেষ
ডাক্যা ৮৩—ডাকিয়া
ডাগর ৫১৪—বৃহৎ, বড়
ডাঁড়া ডাঁড়া ২৩০—দাঁড়া দাঁড়া
ডিঁয়ে ১৯০—পায়ের আঙুলের উপর ভর দিয়া লাফানো
ডুবিলা ২৪—ডুবিল
ডেরি ৪৩২ শুদ্ধপাঠ "ডেড়ি"—দুঃখ
ডোর ৬—বৈষ্ণবদিগের বহির্বাস, কৌপীন

ঢালি পাকি ৪৯৮—ঢালধারী সৈনিক, পাইক সৈন্য, পদাতিক>পাইক >পাকি
ঢুলাঅ ৪৬—ঢুলায়, ব্যজন করে
ঢেমচা ১২৮—বাদ্যযন্ত্রবিশেষ
ঢের কর‍্যা ১০১—অধিক পরিমাণে
ঢেঁকিয়ে চাপিয়ে—ঢেঁকিতে চাপিয়া

তড়িল্লতা ৮২—তড়িৎ+লতা
তথাপিহ ৫৩—তথাপি
তথি ১০৬—তথায়
তদন্তিকে ২৫—তাহার কাছে
তপসী ২৯২—তপস্বী, তাপস
তবক ৫২৫—মোড়া, আচ্ছাদন
তবলে ৫৪৩—আস্তাবলে
তমস্বিনী ৫৪৬—তমসা, অন্ধকার
তম্বুরা ৫৭৩—তানপুরা
তরসিয়ে ৪২—আকস্মিক ভাবে, ত্বরান্বিত হইয়া
তরয়ার ১১৯—তরবারি
তরালের ৩৪১—তরবারির
তরুণীয়ে ৯৫৫—তরুণী
তরোয়ার উর‍্যা ৪১—তরবারি খুলিয়া
তলপ ৫৮২—খোঁজ, সংবাদ
তশ্‌কির ২৯৬—?
তসলা ৫২১—খিল
তস্কর ৫৮৮—প্রবঞ্চক, ঠক
তস্কির ২৮৫—দ্র° তশ্‌কির
তাই ৯৩—তাহা
তাজি ৩০২—তাজিকদেশের ঘোড়া
তাজ্যা ৩৪০—তাজা
তাতের ৬৪—পিতার
তামরসে ৩৪৪—পদ্মে
তায়াতাই ২০৯—পরস্পর আক্রমণ প্রতীক্ষা
তিগাঁ ৪১৮—বাদ্যযন্ত্রবিশেষ
তিমিঙ্গিলা ৪২৬—তিমি অপেক্ষা বৃহৎ মাছ
তিয়াগিয়া ৩০৬—ত্যাগ করিয়া
তেজা ২—তেজস্বী, অধিক
তীথ ১৩৪—তীর্থ
তীরণ ৪৯২—স্থান নাম (?)
তুটি ৪২—ক্রটি, হীনতা
তুটে ৫৩০—টুটে, ভাঙ্গে
তুড়া ৩৪১—তুড়িয়া, নষ্ট করিয়া
তুণ্ড ৫৬৪—মুখ
তুণ্ডে ৬৩—মুখে
তুবঙ্ক ৫৭৩—বাদ্যযন্ত্রবিশেষ
তুরগী ৩০২—তুরস্কদেশীয় ( ঘোড়া )
তুরগীর ৫১৭—দ্র° তুরগী
তুরিতে ২০—ত্বরিতে, শীঘ্র
তুষে ১২৬—তুষ্ট করে
তুয়া ৭২—তোমার
তৃষ্ণাএ ২৪—তৃষ্ণাতে
তেওড়া ৫৭৩—বাদ্যযন্ত্রবিশেষ
তেকারণে ২৪—সেই কারণে
তেকে ১১৯—তাক করিয়া, লক্ষ্য করিয়া
তেখন ২২৫—তখন
তেঘাই ৫৭৩—বাদ্যযন্ত্রবিশেষ
তেঞি পাকে ৯৯—সেই হেতু

দুর্বোধ ২৩—অবোধ, নির্বোধ, দুর্বোধ্য (?)
দুসতি কপাট ৫২২—দুই জোড়া কপাট
দুসর ১১৬—দুই সারি
দুসর ৫৪২—দোসর, সঙ্গী
দুস্থিত ৫২—দুঃখিত
দুস্‌খে ৩১—দুঃখে
দুয়া ভুয়া ১০০—সংশয়, দ্বিধা
দুয়্যা ৩৫৫—দুর্ভাগ্য
দুহাই ৩৭২—দোহাই
দুহে ৫৮—দুজনে
দুঃগেয়ের ১০০—দুই গাইয়ের
দৃষ্টে ৭৫—দৃষ্টিতে
দেক—দিক
দেবেশী ৩৯৫—দেব+ঈশ+ঈ (প্রত্যয়)
দেয় ১৩০—দেও
দেহজের ৫৫০—আত্মীয়স্বজনের
দেহারা ১৯৯—দেবগৃহ> দেহর> দেহারা
দৈত্যারি ৫৭৯—দৈত্যের শত্রু, শ্রীকৃষ্ণ
দ্বিকর ৬৮—দুই হাত
দ্বিসুত ৫৮৮—দুই সুতা (দড়ি) পাকানো
দ্রড় ১৩৩—দৃঢ়

ধনাধিক ১২০—ধনে অধিক
ধন্দ ৫৪৬—ধাঁধা, সংশয়
ধর্মের বরাবর ৮১—ধর্মের সম্মুখে
ধবা ৩৭৭—ধোবা, রজক
ধরামর ৫৪—ব্রাহ্মণ, ফকির
ধাকা ধোকা ১০৫—ধাক্কাধাক্কি
ধাতা ১৫০—বিধাতা
ধানুষ্কানেক ১৯৩—ধনুকধারী সৈনিক
ধায়্যা জরি ৫০২—জরির কাজ করা
ধারাধর ৮৩—মেঘ
ধিয়রে ১৯৩—বেগে
ধিয়ানে ২৪১—ধ্যানে
ধীষণাবান্ ১১৪—বুদ্ধিমান্
ধুনাচুর ৭৭—ধুনাচূর্ণ
ধুমল ৫৮১—ধূপধুনার ধোঁয়া

নকুল ৫৪৭—বেজি
নঙ্গুড়ে ১৬৪—লেজ, লেজের মত দড়ি
ননৎকারে ১৭৩—অহঙ্কার করিয়া (?)
নপন ২২২ : শুদ্ধ পাঠ "তপন" ?
নবতি ১০৫—শুভবার্তার পুরস্কার (?)
নমস্কিয়া ৩০৮—নমস্করিয়া, নমস্কার করিয়া
নস্ব ১৫৫—দরিদ্র
নয়ন কবন্ধে ৬৬—নয়নজলে
নয় হয়্যা ৩৩০—নত হইয়া, বিনয় করিয়া
নহলি ৪৩৩—নূতন
নাছে ২৫৫—রথ্যা>লচ্ছা>নচ্ছা> নাছ; দুয়ারে
নাড়ে নাই কর ৯৬—হাত নাড়ে না
না দেই ৩২১—দেয় না
না দেন্তু ১৩৭—না দিলেন ; না দিল
না দেখিএ ২২—না দেখিয়া
না পাইএ ২৪—না পাইয়া
নাপান ২৫০—নারীর বিলাসসজ্জা
না পালাম ৬৯—পাইলাম না
না পাসুরে ৩৬—না ভুলিয়া
না পেলাম ৭০—পাইলাম না
নাবড় ২৮৭—ধৃষ্ট, দুষ্ট
নাবুড়ি ১০৪—ধৃষ্টতা, দুষ্টতা
নাম্বিলেন ৩০৮, ১৩০—নামিলেন

নারাচলে ১৯১, ২০৭—জোরে ( লাফ দেওয়ার সম্পর্কে )
নারিব ৯৯—পারিব না
নারে ২৩—পারে না
নাস ৯১—গন্ধ
নাস দিলা নাকে ৯১—নাকে গন্ধ দিলেন
না হয় ৬—হইও না
নিকটিয়ে দন্ত ১৯২—দাঁত খিঁচাইয়া
নিকলে ৩৬১, ৮৩—নির্গত হয়, বাহির হয়
নিকাড়ি ৩২৩—ঘোড়ার মুখের ভিতর লাগামের সঙ্গে যাহা থাকে ( bit )
নিকুর ৩৯—জড়, সংহত
নিগ্রহ্ ৫১৩—ধ্বংস, পরাভব
নিঙ্গুড়ে ১১৯—নিঙড়াইয়া ; নিষ্কাশিত করিয়া
নিচোলাচলে ' ৭- ·অঞ্চলের দ্বারা
নিদাটী ৫১৮—নিদ্রাযুক্ত, নিদ্রাবেশ
নিপ্সরূপ ১০৯— ( ? )
নিবর্ত ৫৬০—নীচু ( ? )
নিবেশিয়া ৫২—নিবেশ করিয়া
নিম্নাপের ৪১—নীচুদিগে গড়ানো জল
নিবমিয়া ৫৩—নির্মাণ করিয়া
নিরশনে ৫৫৩—নিরাহারে
নিরাগসে ১০৫—নিরাপদে
নিরাতঙ্কে ১০২—নির্ভয়ে
নিরাহিত ২০৭—শত্রু
নির্জর ২৩৬—দেবতা
নির্জরের রাজা ২৯—দেবরাজ
নির্জল ৩৩২—শুষ্ক
নির্জিত ৪১২—নিযুক্ত
নির্ঘুংশির ২৩০—নির্বংশের
নিবুংশে ২২৭—নির্বংশ
নিশা ৫৮৭—নিশানা, সংবাদ
নিশান্ত বাট ৫৩৮—নিশ্চিত শান্ত ভাবে ( ? )
নিষেধিলাম ৪৩৩—নিষেধ করিলাম
নিসত্যা ৩৯৪—সত্যহীন
নিস্কিস ৫২৩— ?
নিয়ড়ে ৫৮২—নিকটে
নিয়রে ৬০৯—দ্র° নিয়ড়ে
নিয়োজে ৩৮৭—নিয়োগ করে
নিহবে ৫৪৬—যুদ্ধে ( ? )
নিহরে ৪৩৯—দূর হয়
নিহালি ৬৭—দেখিয়া
নিহালিয়া ৩৬১—দেখিয়া
নুকাই ১৬০—লুকাইয়া
নুকাল ২২২—লুকাইল
নুকায়ে ৬৩—লুকাইয়া
নুঞা ৩৭৬—নুইয়া, নত হইয়া
নুটী কর‍্যা ২৭৬—লুট করিয়া
নুতি ৫৪—নতি
নুনিচোরা ১৪৫—ননীচোরা
নুনী ২৭৯—ননী, নবনী
নুল্যা ৩৭২—লোল হইয়া ( তু ঝুল্যা —ঝুলিয়া )
নৃপান্তিকে ১৫৭—রাজার নিকটে
নেউটিয়া ৩২০—ফিরিয়া
নেড়্যা ৩২৭—মুণ্ডিত, কর্তিত
নেটে ৫৬—নাটুয়া, নেটো, লেটো
নেতের ৫৫২—বস্ত্রের
নেতের আচল ৩৭৯—পাটের আঁচল
নেরাগসে ৪৪০—দ্র° নিরাগসে
নেরেচ ২১—পার নাই
নেস্ত ৩৬—ন্যস্ত
নেয় ১৭১—নাও ( তু দেয়—দাও )
নেহ ১৫০—লও
নৈ ১৪২—নয়
নৈরাশ ৪৪—নিরাশ

নোতন ১১৬, ৫৬—নবতন>নোতন ; নূতন
নৌকতা ২৯৯—লৌকিকতা
ন্যক্কার ১০৫—ঘৃণা

পক্ষজ ৫৫৬—পাখী হইতে জন্মে যে অর্থাৎ পক্ষীবিশেষ
পক্ষা ৫৪৫—পক্ষে (মিল: 'রক্ষা')
পক্ষে ২৯০—পক্ষী
পগড়ি ৩৬৬—পাগড়ি
পগারে ১৪৬—প্রাকার>পগার
পঞ্জর ১৯—পিঞ্জর, আশ্রয়
পঞ্জর ৫৫৬—পাঞ্জার, মোহরের
পটকা পামরি জাদ ১০৫—উত্তম বস্ত্রের কোমরবন্ধ
পটুকা ৫৭৭, ১৫৪—কোমরবন্ধ
পন্নগ ৫৩৪—সাপ
পণ্ডিতা বিটি ২৪—পণ্ডিত বেটি
পতাণ্ড ১২৮—পতাকা দণ্ড ( ? )
পথুক ১৭৫—পথিক
পদারদ্বন্দ্বে ১৭—পদযুগলে, পদার+দ্বন্দ্ব ; ( পদারবিন্দের সাদৃশ্যে )
পদ্ধতি ২২৫—পথ
পনসের বীচি ১০১—কাঁঠালের বীচি
পরমেষ্ঠী ২৩৬—ব্রহ্মা
পরস্ত্রীয়ের ১৩৭—পরস্ত্রীর
পরানা ৩২১—পরোয়ানা
পরায়নে ৫৪৪—প্রয়াণে (?)
পরিক্রমি ৬—পরিক্রম করিয়া, প্রদক্ষিণ করিয়া
পরিজ্ঞান ৫৫৪—সম্যক্ জ্ঞান
পরিশাল ৩০১—পুরস্কার (?)
পরেশী ১৪১—পরমদেবী
পর্বতো ১২৭—হিমালয়
পর্যাসন ৩৭২—বসিবার আসন, পর্যঙ্ক আসন
পস্থ ৪২৭—প্রস্থ, চওড়া
পয় দল ৫৪৬—পদাতি
পয়ফেন ২৩১—দুধের ফেনা
পয়মাল ৫৪৭—ধ্বংস, নষ্ট
পয়সি ৫৭১—জল
পয়ান ৪৩৫—প্রয়াণ
পয়ান ৪৯—প্রস্থান
পাএ ৩৮—পায়ে
পাখালিয়া ৩৩০—প্রক্ষালন করিয়া, ধুইয়া
পাগে ৫১৬—শিরে
পাছু ৩৮১—পাছে
পাছুয়ান ৩২৬—পশ্চাদ্‌বর্তী
পাটিকাল ৫৫০—পাটকেল, ঢিল, ইঁটের টুকরা
পাটিকেল ২৫১—পাটকেল
পাত ৩২—অতিবাহিত
পাতকালে ২২৯—পক্ষীবিশেষ
পাতর ১৫৫—পাত্র
পাতলি ৫৮৩—পাতাল
পাতাল পদ্ধতি ৪০১—পাতালের পথ
পাত্যা ৩৭২—পাতিয়া
পাথালি ৪৩৯—আছাড়
পাদাঙ্গদ ১৩২—পদালঙ্কার বিশেষ, মল
পানু ১১৪—পাইনু, পাইলাম
পান্ত ১০—উপান্ত, প্রান্ত, শেষ
পারখণ্ডে ৫১৪—নদীতীরে (?)
পারা ২২—মত
পারা ৩৫৩—বোধ হয়
পার্য্যা ৪২—পারিয়া
পালো ৯৯—পাইল
পাষাণের বিনি ৫২২—পাথরের আগল
পাসরেচ ২৭২—ভুলিয়া গিয়াছ
পাসুরেছ পারা ৬১—ভুলিয়া গিয়াছ বোধ হয়

